করিয়া থাকি ; একজন কথা কহিবার সময়ে অপরে তাহার কথা যে ঠিক হৃদয়ঙ্গম করিতেছে, ইহা বক্তাকে বুঝাইবার জন্য নির্বাকে শিরঃকম্পন, গ্রীবাভঙ্গী প্রভৃতি দ্বারা প্রকাশ করে। অভিনেতৃদ্বয়ের মধ্যে অভিনয়কালে যদি এইগুলি ত্যাগ করা হয়, তাহা হইলে, সে অভিনয় কখনই দর্শকের বোধগম্য ও তৃপ্তিপ্রদ হয় না। যাঁহারা শ্রীযুক্ত অমৃতলাল বসুর 'রমেশ' এবং 'মিষ্টার সিং'-এর অংশ অভিনয় দেখিয়াছেন, যাঁহারা শ্রীযুক্ত অর্দ্ধেন্দু শেখর মুস্তফীর 'বিক্রমাদিত্য' ও 'নব খুড়ো'র অংশ অভিনয় দেখিয়াছেন, যাঁহারা শ্রীযুক্ত গিরিশচন্দ্র ঘোষের (বলিদানে) 'করুণাময়' ও (মায়াবসানে) কালীকিঙ্করের অভিনয় দেখিয়াছেন, তাঁহারাই এই-গুলির আবশ্যকতা বুঝিতে পারিবেন। আমরা জানি, বক্তব্য বিষয়ের ভাব বিকাশের অনুকূল বিলাসলীলা প্রদর্শনে অনেকে লজ্জিত হন। এ লজ্জা গণিকার লজ্জাবৎ অভিনেতার পক্ষে বিশেষ অনিষ্টকর। এইজন্য আমাদের অনুরোধ এই, উপযুক্ত বিলাসলীলা বা হাব-ভাব প্রদর্শন করিতে কোন অভিনেতার বা অভিনেত্রীর পশ্চাৎপদ হওয়া উচিত নহে। ইহা অতি মনোযোগ সহকারে শিক্ষা করিতে হয়, ইহা শিক্ষা করিতে বিলম্বও ঘটে, হাত, মুখ, মাথার জড়তা ভাঙ্গিতে অনেকের বেশী বিলম্ব হয় ; চক্ষু লজ্জাই তাঁহাদের প্রধান বাধা।

আমরা যে কয়টি দোষের কথা উল্লেখ করিলাম, অভিনেতৃবর্গ এই সকল প্রধান দোষ বিশেষ যত্ন সহকারে পরিত্যাগের চেষ্টা করিলে, পরম আপ্যায়িত হইব। শিক্ষকগণ, অধ্যক্ষগণ ও অধিকারীগণ যদি তাঁহাদের অধীন অভিনেতৃ-বৃন্দের উন্নতি কামনা করেন, সাফল্য কামনা করেন, সুখ্যাতি কামনা করেন, তবে এই সকল দোষ তাহাদের মধ্য হইতে দূর করিয়া দিবার জন্য বিশেষ লক্ষ্য রাখিবেন। স্বগত-বাক্য অভিনয়েও যেমন কৌশল আবশ্যক—শিক্ষা দানেও তেমনি কৌশল আবশ্যক। ফলকথা, স্থান-কাল-পাত্র-ভাব বুঝিয়া শিক্ষক মহাশয়েরা শিক্ষার ব্যবস্থা করিলে সকল গোল মিটিয়া যায়। হাবা-বোবা লোকে কথা কহিতে পারে না,—অভিনয় করিয়াই তাহারা মনোভাব প্রকাশ করে। তাহাদের সে অভিনয়ে অঙ্গভঙ্গীই একমাত্র সহায়, অতএব যাহাদের ভাষা আছে,

যাহারা কথা কহিতে পারে ;—তাহারা ভাষার সাহায্যে গ্রন্থকারের রচনা শুনাইবারও অধিকারী কিন্তু অভিনয় করিতে হইলে, তাহাদিগকে অঙ্গভঙ্গীর সম্পূর্ণ সুসঙ্গত বিকাশ দেখাইতেই হইবে। নাট্যশালায় শিক্ষকবৃন্দ ও অভিনেতৃবৃন্দ এই সারভূত কথা কয়টির প্রতি সর্বদা লক্ষ্য রাখিলে আমরা চিরবাধিত হইব।

## অভিনয়ের সময় *

(৮)

এবার আমাদের আলোচনার বিষয় নাট্যাভিনয়ের সময়ের পরিমাণ।—ইহা কিরূপ হওয়া উচিত, তৎপ্রতি কোন নাট্যশালার অধ্যক্ষের দৃষ্টি নাই। তাহারা "চলে আয় খদ্দের আট আনায় নাটকের গাদা"—বলিয়া নূতন বাজারের তরকারীর ফড়ের ন্যায় হাঁক দিতে এতই পরিপক্ক হইয়াছেন যে, তাহাতে দর্শকের স্বাস্থ্য, আরাম, তৃপ্তি সমস্তই নষ্ট হইতেছে। এজন্য আমরা বড় গোলে পড়িয়াছি। যৌবনের প্রথম অবস্থা হইতে আমরা নাটকাভিনয় দেখিয়া আসিতেছি ; এখন বয়স হইয়াছে ; তথাপি অভ্যাস বশতঃ এখনও নাট্যামোদ ভিন্ন আর কোন আমোদ ভাল লাগে না, তাই এখনও নাটক দেখিতে আসি ; কিন্তু এখনকার নাট্যশালার কর্তৃপক্ষেরা অভিনয়ের সময় সম্বন্ধে যেরূপ নিয়ম করিয়াছেন তদনুসারে অভিনয় দেখিতে গেলে, আমাদিগকে বাঁচিবার আশায় জলাঞ্জলি দিয়া আসিতে হয় ; বিশেষতঃ বর্তমানে যেরূপ দুঃসময় পড়িয়াছে এ সময় রাত্রিজাগরণই নিষিদ্ধ, তায় সন্ধ্যা হইতে ভোর ৬টা পর্যন্ত ঠায় বসিয়া জাগা।—অসহ্য !

সহরে এখন চারিটি বাঙ্গালা রঙ্গভূমি চলিতেছে। চারিটি রঙ্গভূমিই আজ কয়েক বৎসর ধরিয়া পরস্পর প্রতিযোগিতায় পড়িয়া কেবল দর্শকের সর্বনাশই

* এই প্রবন্ধ প্রকাশের পর মিউনিসিপ্যাল আইনের বশে বাধ্য হইয়া এখন কোন নাট্যশালায় রাত্রি একটার অধিক অভিনয় করা নিষিদ্ধ হইয়া গিয়াছে। বিশেষ বিশেষ পর্বাহে "চারিপ্রহরব্যাপী অভিনয়" করিবার বা দেখিবার লোভ এখনও নাট্যশালার কর্তৃপক্ষগণ ও দর্শকগণ ছাড়িতে পারেন নাই।

করিবার ব্যবস্থা করিয়া আসিতেছেন। দর্শকগণের রুচির কথা ছাড়িয়া দিলেও তাঁহাদের সুবিধা অসুবিধা, স্বাস্থ্য, তৃপ্তি ইত্যাদির দিকে যদি নাট্যালয়ের কর্তৃপক্ষেরা এমনই করিয়া উপেক্ষা প্রদর্শন করিতে থাকেন, তাহা হইলে কালে রঙ্গভূমিগুলির দুর্দশার একশেষ হইবে। অভিনয় ভাল হওয়া দূরে থাক, দর্শক জুটান ভার হইবে।

প্রথম ন্যাশন্যাল থিয়েটারের অভিনয় যখন নূতন-বাজারের সান্যালদের বাড়ীতে হইত, শুনিয়াছি, তখন সপ্তাহে একদিন মাত্র—প্রতি শনিবার অভিনয় হইত। তাহার পর যখন বেঙ্গল থিয়েটার খোলা হইল, তখন প্রথম প্রথম তাঁহারাও সপ্তাহে একদিন—প্রতি শনিবারেই অভিনয় করিতে আরম্ভ করেন। শেষ ন্যাশন্যাল থিয়েটার যখন গ্রেট ন্যাশন্যাল নাম লইয়া বীডন স্ট্রীটে নিজের নাট্যশালায় আসিয়া বসিল, তখন পার্শ্বে বেঙ্গল থিয়েটার চলিতেছে, কাজেই প্রতিযোগিতায় পড়িতে হইল, কিন্তু তখনও সপ্তাহে অভিনয়ের দিন বাড়িল না, কেবল শনিবারেই অভিনয় চলিতে লাগিল। তখন আরও নিয়ম ছিল, একরাত্রিতে কখন কোথাও দুইখানি পুস্তকের অভিনয় হইত না। কি নাটক, কি প্রহসন, কি নাট্যগীত—যাহাই অভিনয় হইত, তাহার একটাই হইত। প্রথম প্রথম যখন প্রহসন অভিনয় আরম্ভ হয়, তখন প্রতি রাত্রিতেই যে উহার অভিনয় আবশ্যক হইত, এরূপ কোন প্রয়োজনীয়তা ছিল না। পুস্তকের অভাব যে ছিল না, তাহাও নহে। এদেশে নাট্যশালার সৃষ্টিই প্রহসনের অভিনয়ে, তখন দীনবন্ধু, মাইকেলের অনেকগুলি প্রহসন ছিল। একে একে সেগুলি সবই অভিনীত হইয়াছিল। প্রথম প্রহসনের প্রচলন হইবার পূর্বে ন্যাশন্যাল থিয়েটারে নির্বাক অভিনয়ে প্যান্টোমাইম এবং সাময়িক ঘটনাবলি লইয়া উপস্থিত মত একষ্ট্রাভেগাঞ্জা অভিনীত হইত।

শেষে যখন গীতিনাট্য অভিনয়ের সূত্রপাত হইল, সেই সময়ের কিছু পরে প্রতিযোগিতায় পড়িয়া দর্শক আকর্ষণের জন্য গীতিনাট্য অভিনয়ের সঙ্গে প্রহসনের অভিনয় করা একটা প্রথা দাঁড়াইয়া গেল। ন্যাশন্যাল ও বেঙ্গলের মধ্যে কে সর্বপ্রথমে এই প্রথা চালান, তাহা ঠিক শুনি নাই।

এইরূপে অভিনয়ের সময়ের পরিমাণ একটু বাড়িয়া গেল। দর্শকের তখন নূতন আমোদের নূতন ক্ষুধা বড়ই অধিক। তখন তাঁহারা যেখানে একটু বেশী দেখিতে পাইতেন সেখানেই যাইতেন, বেশী রাত্রির আপত্তিটুকু গ্রাহ্য করিতেন না। তখন কিছুকাল গীতিনাট্য ব্যতীত বড় নাটকের সহিত প্রহসন অভিনয় করাটা থিয়েটারের কর্তৃপক্ষেরা যেন হীনত্ব বলিয়া বিবেচনা করিতেন। কোন থিয়েটারে কিছুতেই নাটকের সহিত প্রহসন অভিনয় করিতেন না। শেষে যখন ষ্টার থিয়েটার জন্মিল, সেই সময়েই বা তাহার কিছু পূর্বেই যেন বোধ হয়, ঐ প্রতিযোগিতায় পড়িয়াই বড় নাটকের সঙ্গেও প্রহসন অভিনয় করা আরম্ভ হইল।

সেই অবধি প্রতি রাত্রিতে দুইখানি পুস্তকের কম অভিনয় করিলেই যেন হীনত্ব ঘটিত, থিয়েটারের কর্তৃপক্ষগণের মস্তিষ্কে এই ভাব নূতন ঢুকিয়া গেল এবং সঙ্গে সঙ্গে নূতন নাটক প্রথম খুলিবার পর তাহা কয়েক সপ্তাহ নিঃসঙ্গভাবে অভিনয় করার রীতি নির্দ্ধারিত হইয়াছিল। আজ-কালও তাহা কতকটা আছে, তবে সর্বত্র নাই।

নাট্যশালার প্রথম অবস্থায় যখন একখানি পুস্তকের অভিনয় হইত, তখন শীতকালে ৮।৷০ টার সময় আরম্ভ হইত, শেষ হইতে বড় জোর ১২৷৷০ হইত, গ্রীষ্মকালে একটার অধিক লাগিত না, তাহার পর যখন হইতে দুইখানি পুস্তকের অভিনয়ের সূত্রপাত হইল, তখনও পুস্তক নির্বাচনগুণে ঐরূপ রাত্রিই হইত, কিন্তু শেষে কর্তৃপক্ষেরা শনিবারে সর্বকালে ৯টায় অভিনয় আরম্ভ করিলেন। তখন হইতে দুইটা না বাজিলে আর বাড়ী ফিরিতে পারা যাইত না। ইহাতেই লোক ধরিত না; কিন্তু তাহার পর আবার বুধবারেও অভিনয় করার ব্যবস্থা হইল। তখন হইতে দর্শকের সংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে বার ভেদে তাহা ভাগ হইয়া পড়িতে লাগিল। পূর্বে যখন রবিবারে অভিনয় আরম্ভ হয়, তখন উহা অর্দ্ধ অভিনয়ের দিন বলিয়াই স্থিরীকৃত হয়। যাঁহারা একটা দুইটা পর্যন্ত রাত্রি জাগিতে ইচ্ছুক নহেন বা পুত্র-পৌত্রাদিকে রাত্রি জাগিতে দিতে চাহেন না, তাহাদের জন্যই

রবিবারে সান্ধ্য অভিনয়ের অনুষ্ঠান হয়। এই অনুষ্ঠানে সেকালে থিয়েটারের একটু লাভও হইয়াছিল, বয়স্ক লোকেরাই অধিকাংশ রবিবারে অভিনয় দেখিতে আসিতেন আর ১০/১১ টার মধ্যেই দেখিয়া শুনিয়া বাড়ী ফিরিতেন। শেষে যখন এমারেল্ড্ থিয়েটার স্থাপিত হইল, সেই সময়ে বেঙ্গল থিয়েটার আরও দোকানদারি আরম্ভ করিলেন—জন্মাষ্টমী ও দুর্গাপূজার সময় এক এক রাত্রিতে তিনখানি করিয়া পুস্তক অভিনয় করিতে লাগিলেন। শনিবারে দুইখানি বড় পুস্তকের অভিনয় করা দুর্ঘট হইত বলিয়া রবিবারেই প্রায় ঐরূপ ব্যবস্থা করা হইত। শেষে ইহাই রীতি হইয়া দাঁড়াইল। এমারেল্ড্, মিনার্ভা প্রভৃতিতে নানা অধ্যক্ষের পরিবর্তনে ঐরূপ তিনখানি পুস্তকের অভিনয় প্রতি সপ্তাহেই হইয়া গিয়াছে। এখন আর ইহা নূতন বা বিস্ময়কর কথা নহে। এখন একখানি নাটকের সঙ্গে দুইখানি অপেরা একখানি প্রহসন ও বায়স্কোপ প্রভৃতির ন্যায় একটা রকমারী কিছু জুড়িয়া দিয়া, এক রাত্রিতে চারি পাঁচ প্রকার অভিনয়ের ব্যবস্থা করা রবিবারের নিত্য কায হইয়া দাঁড়াইয়াছে।

প্রতিযোগিতার জন্যই যে এতটা হইয়াছে, তাহা দেখাইলাম। এক্ষণে ইহাতে অসুবিধা বা ক্ষতি কত তাহা দেখাইব। প্রথম ক্ষতি দর্শকের। অনেকেই নাট্যশালায় অধিক রাত্রি জাগরণে স্বাস্থ্যহানির জন্য বেশী ভয় পান। নাট্যশালার কর্তৃপক্ষেরা হয়ত আর এখন আমাদের মত প্রাচীন দর্শকের 'তোয়াক্কা' রাখেন না; কিন্তু স্বাস্থ্যভঙ্গের ভয় বুকে বাঁধিয়া কি শনি কি রবিবারে রাত্রি তিনটা পর্যন্ত জাগিবার জন্য প্রতিজ্ঞাবদ্ধ হইয়া না আসিলে আর এখন নাটক দেখা হয় না, তাহারপর ছেলেপুলেদের ছাড়িয়া দিয়াও আশঙ্কায় অনেকে সারা হন, অনেকে হয়ত, ছাড়িয়া দেনও না। তারপর দর্শকের রুচির প্রতি লক্ষ্য রাখিয়া পুস্তক নির্বাচন হয় না। একখানি শোকান্ত নাটকের অভিনয়ের সঙ্গে হয়ত একখানি কুৎসিত রসের প্রহসন জুড়িয়া দেওয়া হয়। ইহাও অনেকের মনঃপুত হয় না। এই সকল কারণে নাট্যশালারও দর্শক সংগ্রহেও যে ক্ষতি হয় না, এমন নহে।

নাট্যশালার অভিনয়-কালের এইরূপ অসম্ভব বৃদ্ধিতে আমাদের অপেক্ষা

নাট্যশালার কর্তৃপক্ষদের, ক্ষতিযে অধিক, তাহা তাঁহারা কেন যে বুঝেন না তাহা জানি না। তাঁহাদের প্রথম ক্ষতি আমাদের অসুবিধা—অসুবিধা হইলে আমরা আসিব কেন? তাহার পর দর্শকের মধ্যে প্রাচীন বয়স্ক লোকের সংখ্যা যতই কম হউক না, তাঁহাদের বাদ দিলে, অর্থক্ষতি ত' আছেই; তাহার উপর পরিণত-বুদ্ধি, রসগ্রাহী, ভাবুক দর্শকের সংখ্যা, বোধ হয় যুবক অপেক্ষা প্রবীণের শ্রেণীতেই বেশী, সুতরাং এরূপ দর্শক হারাইলে এই সকল ব্যবসায়ের শ্রীবৃদ্ধি হয় না। অর্থ হয়ত কোন একটা হুজুগে আসিতে পারে কিন্তু যশ পাওয়া যায় না। অর্থোপার্জন ব্যবসায়ের প্রার্থনীয় বিষয় হইলেও এ সকল ব্যবসায়ে যশোলাভ করা সর্বাপেক্ষা অধিক বাঞ্ছনীয়, প্রবীণ বলিয়া সমজদার দর্শক শ্রেণীকে পরিত্যাগ করিলে, এ ব্যবসায়ে যে সমূহ ক্ষতি হয়, তাহাতে আর সন্দেহ নাই। তাহার পর যাঁহারা পাঁচটা দেখিয়া শুনিয়া অভিজ্ঞতা ও প্রবীণতা লাভ করিয়াছেন, তাঁহাদের নিকট প্রশংসা লাভ, উপদেশ লাভ করাই সর্বত্র সকলের লক্ষ্য থাকে। অর্বাচীনদিগের নিকট "অরসিকেষু রসস্য নিবেদনম্" বিড়ম্বনার বিষয়। তাহাতে অভিনেতৃবর্গেরও তৃপ্তি হয় না। এজন্যও প্রবীণ দর্শকের সুবিধা সুযোগের প্রতি লক্ষ্য রাখা আবশ্যক।

আজকাল রবিবার সন্ধ্যার সময় অভিনয় দেখিতে আসিলে একেবারে প্রাতঃস্নানের বেশে তৈল-গামছা লইয়া আসিলেই চলে, কারণ কোথাও রবিবারে ৪ টার কমে অভিনয় শেষ হয় না; কোথাও বা ভোর হইয়া যায়। ষ্টার থিয়েটার এখনও এবিষয়ে সংযত হইয়া চলিতেছেন, এতদ্ভিন্ন এত অধিক রাত্রি পর্যন্ত যদি প্রতি সপ্তাহে তিনদিন করিয়া অভিনেতৃবর্গকে খাটিতে হয়, তবে তাহাদেরই বা স্বাস্থ্য থাকে কিসে? অভ্যাস হইয়া গেলেও তাহারা অভিনয়ের পরদিন যে পরিমাণে অবসাদ জড়িত থাকে, তাহাতে তাহাদের দ্বারা কি কোন কার্য হইতে পারে? অনেকে পরদিন থিয়েটারে আসিতেই পারে না। অনেক অভিনেত্রী,—আমরা শুনিয়াছি, বীডন ষ্ট্রীটের থিয়েটারে চাকুরী গ্রহণ করিতে হইলে, দীর্ঘ অভিনয়ের রাত্রিতে থাকিবে না, বা পরদিন ছুটি পাইবে, এরূপ বন্দোবস্ত করিয়া লইতে

কর্তৃপক্ষকে বাধ্য করে। যাহারা একান্ত আসে, তাহাদের দ্বারাও নূতন পুস্তকের শিক্ষা বা পুরাতন পুস্তকের পুনরাবৃত্তি কিছুই সুশৃঙ্খল হয় না; এদিক দিয়া বিবেচনা করিলেও নাট্যশালার কর্তৃপক্ষের পক্ষেই বেশী ক্ষতি দেখা যাইতেছে।

কেবল প্রতিদ্বন্দ্বীকে পরাজিত করিব। পুস্তকের সংখ্যা ও বিভিন্ন বিষয়ের একত্র সমাবেশে দর্শকগণকে আকর্ষণ করিব—এইরূপ অভিপ্রায় সিদ্ধ করিতে গিয়া পরোক্ষে কার্যহানি করা বোধ হয়, কাহারই উচিত নহে। ইহাতে একপ্রকার নিজ নাসাচ্ছেদে পরের যাত্রাভঙ্গ করারই ব্যবস্থা করা হইয়া থাকে। আরও এক ক্ষতি আছে—নিম্ন শ্রেণীর টিকিটের মূল্য ।৷৹ আট আনা। এই আট আনার জন্য তিন চারি খানি পুস্তকের অভিনয় দেখান বা সমস্ত রাত্রি পরিশ্রম করা কি ক্ষতিকর নহে? যে পুস্তকের একখানি মাত্র অভিনয়েই ।৷৹ পাওয়া গিয়াছে, আজ কেবল ।৷৹ আনায় সেরূপ তিনখানি পুস্তকের অভিনয় দেখান কোন এ-সে বুদ্ধিমানের কার্য নহে। কারণ তাহাতে ভবিষ্যতে আর কোন কালে সে সকল পুস্তকের অভিনয়ে দর্শক জুটিবে না। কোন পুস্তক পুরাতন হইতে দিতে নাই; দর্শকের আগ্রহ সকল পুস্তকের জন্যই বজায় রাখিতে চেষ্টা করা আবশ্যক নাট্যশালার কর্তৃপক্ষগণ এ কথাগুলি প্রণিধান করিলে সুখী হইব। সকল নাট্যশালাতেই একজন না একজন বহুদর্শী বিজ্ঞ প্রাচীন অভিনেতা আছেন। তাঁহারাই আমাদের কথার সত্যাসত্য প্রমাণ করিবেন।*

## দর্শক ও সমালোচক

### (১)

যাঁহারা নাট্যশালার কর্তৃপক্ষ, যাঁহারা নাট্যকার, এবং যাঁহারা নাট্যশালার প্রাণ অভিনেতৃ সম্প্রদায়,—নাট্যশালার উন্নতির জন্য ইঁহারা সকলেই যেমন দায়ী, তেমনি নাট্যশালার দর্শক ও সমালোচকবর্গও যে উহার জন্য কতকাংশে দায়ী নহেন, ইহা

---

* এ সম্বন্ধে আর অধিক কথা বলিবার কারণ এখন আর বঙ্গীয় নাট্যশালায় বর্তমান নাই। অতএব এ প্রস্তাবের উপসংহার এখানেই করা গেল।

যাঁহারা মনে করেন, তাঁহারা কোন বিষয়ের দুইদিক দেখিতে পটু নহেন। একথা আমাদিগকে স্বীকার করিতেই হইবে।

নাট্যশালা হইতে যাহাই কেন করা হউক না, দর্শক ও সমালোচকবর্গের তৃপ্তি-বিরক্তির উপর তাহার পরিবর্তন, পরিমার্জন ও উন্নতি অনেকাংশে নির্ভর করে, ইহা খুব সত্য কথা।* দুর্ভাগ্যবশতঃ আমাদের দেশে এমন কতকগুলি অবস্থাগত কারণ বর্তমান আছে যাহাতে নির্ভরতার কোন ফল দেখিতে পাওয়া যায় না। আমাদের দেশে দর্শকের রুচির স্বাধীনতা নাই। নাট্যশালা হইতেই সে রুচি গড়িয়া দেওয়া হয়। দর্শক সমাজ তাহারই অনুসরণ মাত্র করেন। কাজেই তাহার সংস্কারের প্রতি—সংস্কারের আবশ্যকতার প্রতিও দর্শক সমাজের দৃষ্টি পড়ে না, অথচ নাট্যশালা আজ ত্রিংশদ্বর্ষাধিক কাল দর্শকেরই রুচির দোহাই দিয়া যত কিছু অপব্যবস্থার সমর্থন ও পরিবর্দ্ধন করিয়া অবাধে চলিয়া যাইতেছে, আর দর্শক সমাজ নিশ্চেষ্ট জড়ের ন্যায় এই অন্যায় অভিযোগ অনায়াসে নির্বাকভাবে সহ্য করিয়া লইতেছেন। এই অন্যায় অভিযোগে দর্শক সমাজের প্রতি নাট্যশালার কতটা উপেক্ষা, কতটা তাচ্ছিল্য, কতটা অশ্রদ্ধা প্রকাশ করা হয়, তাহা দর্শক সমাজ একবারও ভাবিয়া দেখেন না। নাট্যশালার অপ-ব্যবস্থাগুলি দর্শক সমাজ বিনা প্রতিবাদে গ্রহণ করেন বলিয়াই, নাট্যশালার চক্ষে দর্শক সমাজ মূর্খ, বিবেচনাহীন, বিচারশূন্য জড় পদার্থের ন্যায়। যাঁহাদের অনুগ্রহে নাট্যশালার

---

* এই প্রবন্ধের প্রথমাংশে বলা হইয়াছে যে, দর্শকের রুচির কথা আমাদের দেশে না ভাবিলেই চলিতে পারে, কারণ আমাদের দেশে দর্শকের রুচি বলিয়া একটা পদার্থ নাই। নাট্যশালা হইতে যে রুচি গড়িয়া দেওয়া হয়, দর্শক সমাজ তাহারই অনুসরণ মাত্র করেন—এ কথার সহিত এখানে কোন বিরোধ ঘটিতেছে, একথা যেন কেহ মনে না করেন। আমাদের দেশে দর্শকের রুচিতে কোন স্বাধীনতা নাই—এ কথাও যেমন সত্য—নাট্যশালার সৃষ্ট রুচিকে দর্শকেরা ইচ্ছা করিলে যে সংশোধন করিতে পারেন, ইহাও তেমনি সত্য—তবে হয় না কেন—তাহাই দেখাইবার জন্য এই প্রবন্ধের অবতারণা।

প্রাণরক্ষা হয়, যাঁহাদের চুটকিদানে নাট্যশালার কর্তৃপক্ষগণের অর্থ লালসা পরিতৃপ্ত হয়, তাঁহাদিগকে এইভাবে অগ্রাহ্য করিবার সাহস নাট্যশালার কিসে হইল, দর্শক সমাজ কি একবারও তাহা ভাবিয়া থাকেন ?

যে বিষয়ে রুচি না হয়, লোকে তাহাতে বিরক্ত হয়, তাহা অগ্রাহ্য করে,—ইহা লোকসিদ্ধ ধর্ম। জননী যত্ন করিয়া সন্তানের তৃপ্তির জন্য যে আহার্য প্রস্তুত করেন, তাহা যদি সন্তানের রুচি সঙ্গত না হয়, তাহা হইলে সন্তান জননীর যত্ন-স্নেহ ভুলিয়া গিয়া, সে সকলের প্রতি মহা বিরক্তি প্রকাশ করিয়া থাকে। প্রাণাধিক প্রিয় সন্তানের প্রতি লোকে বিরক্ত হইলে, তাহার মুখদর্শন করে না। যে সংসারের প্রতি অতিমাত্র মমতা বশতঃ জাল, জুয়াচুরি, খুন করিতেও লোকে কাতর হয় না, সেই সংসারের প্রতি লোকে বিরক্ত হইয়া সন্ন্যাস গ্রহণ করিয়া থাকে। লোকসমাজের যখন ইহাই নিয়ম, তখন নাট্যশালা সম্বন্ধে যে সকল অপব্যবহারের কথা উল্লেখ করা গিয়াছে, সেগুলি যদি দর্শক সমাজের সাধারণ বিরক্তির কারণ হইত, তাহা হইলে, দর্শক সমাজ নিশ্চয়ই সে বিরক্তি প্রকাশ করিতেন এবং সমালোচকবর্গও উহার বিরুদ্ধে ভীষণ দণ্ড উত্তোলন করিতেন,—নাট্যশালার কর্তৃপক্ষগণের ব্যবস্থার প্রতি যে সাধারণের কোন বিরাগ নাই, বরং অনুকূলতা আছে, তৎসম্বন্ধে ইহাই নাট্যশালার পক্ষের প্রবল যুক্তি।

নাট্যশালার ঐ যুক্তিটি যতই প্রবল হউক না কেন, নাট্যশালার ধৃষ্টতাও বড় কম নহে। বলিতে লজ্জা করে, দুঃখও হয়,—সম্প্রতি ১৩১৪ সালের পৌষ মাসে মিনার্ভা থিয়েটারে "দলিতা ফণিনী" নামক নূতন গীতিনাট্যের যে বিজ্ঞাপন (Handbill and Advertisements) বাহির হইয়াছিল, উহাতে লেখা ছিল,—Pretty songs, Pretty dances, Pretty dresses, Pretty scenes and to crown all—A lot of Pretty girls and a galaxy of Oriental Beauties. কোন ভদ্রলোক, (হইলেন বা তিনি নাট্যশালার অধ্যক্ষ)—এমন করিয়া অভিনেতৃবর্গের রূপযৌবনের বিজ্ঞাপন বিলাইয়া যে দু-পয়সা উপার্জন করিতে চাহেন বা ভদ্র সমাজে থাকিয়া এরূপ করিতে সাহস

করেন—ইহা আমাদের ধারণার সীমার অতীত। মিনার্ভা থিয়েটারের অধ্যক্ষ ও কর্তৃপক্ষগণকে এই কুৎসিত বিজ্ঞাপনের হেতু যদিই জিজ্ঞাসা করা যায়, তাঁহারা অম্লান বদনে অসংকোচে হয়ত বলিয়া বসিবেন—"পয়সার জন্য যে কোন কৌশলে দর্শক আকর্ষণ করা চাই"—অথবা বলিবেন, "এদেশে দর্শকের রুচিই এত জঘন্য হইয়াছে যে, এরূপ প্রলোভন না দেখাইলে, চারিটি নাট্যশালার প্রতিযোগিতার যুদ্ধে আমরা জয়ী হইতে পারি না"—ইহার উত্তরে যদি দর্শক সমাজ হইতে একটা লোকেও বলে—"কেবল পয়সার লালসায় এতটা নীচ হইয়া যদি কাহাকেও কোন ব্যবসায় অবলম্বন করিতে হয়, তবে তাহাকে ধিক। বঙ্গে নাট্যশালার ব্যবসায়ে যদি এতই হীনতা ঘটিয়া থাকে, তবে কাজ কি এমন পোড়া ব্যবসায়ে? এমন অবস্থাতেও এই ব্যবসায় যে করিতে হইবে এমন মাথার দিব্য কে দিয়াছে?—ইহা অপেক্ষা ঐ অর্থে নূতন বাজারে মুদিখানার দোকান খুলিয়া বসিলেও যে ভদ্রতার সঙ্গে দুপয়সা উপার্জন হইবে—দিন চলিয়া যাইবে।"—প্রত্যুত্তরে মিনার্ভা থিয়েটারের কর্তৃপক্ষগণ কি বলিবেন, তাহা আমরা ভাবিয়া পাই না।—আমরাও বলি যে, যে দেশের লোকের রুচি এতই জঘন্য হইয়াছে বলিয়া নাট্যশালার বিজ্ঞ প্রভুরা বুঝিয়াছেন সে দেশের লোকের রুচির অনুসরণ করিয়া শ্লীলতার এতটা নিম্নস্তরে নামিবার প্রয়োজন কি? সে দেশে নাট্যশালারই বা আবশ্যকতা কি? উহা বন্ধ করিয়া দিলেই চলিতে পারে, দেশেরও মঙ্গল হয়। মদ ও বিষ, মাদক ও অনিষ্টকর দ্রব্য বলিয়াই বিক্রীত হয়। কিন্তু নাট্যশালায় আমাদের নামে যদি জঘন্য ব্যাপারের অবতারণা করা হয় তবে তাহা দমন করা অতীব কর্তব্য।

সত্য সত্যই কি দর্শক সমাজ নাট্যশালার উক্তিমত রুচিহীন হইয়াছেন? সত্য সত্যই দর্শকের মধ্যে নাটক বুঝিতে, অভিনয় বুঝিতে, সাজসজ্জার বিসদৃশতা উপলব্ধি করিতে, দৃশ্য পটাদির অসম্বদ্ধতা অনুভব করিতে পারেন, এমন কেহই কি থাকেন না? সত্য সত্যই কি দর্শক সমাজে কেবলমাত্র রমণীবিলাস-লীলা-দর্শন লালসাপ্রমত্ত যুবকের সংখ্যাই অধিক হইয়াছে? তাহা কখনই সম্ভব নহে।

দেশে এখন সাধারণ সাহিত্যের—শিক্ষার প্রসার যথেষ্ট বাড়িয়াছে। দর্শকের মধ্যে আজকাল যে শিক্ষিত এবং শিক্ষার্থীর সংখ্যাই বেশী, তাহা নাট্যশালার কর্তৃপক্ষেরাও অস্বীকার করিতে পারেন না। এমন এক সময় ছিল, যখন নাট্য-শালাকে সাহিত্য জ্ঞানবর্জিত শিল্পকলানভিজ্ঞ ধনীর অনুগ্রহের আশায় বসিয়া থাকিতে হইত। আজকাল তাহার পরিবর্তে বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার্থীগণকে আকর্ষণ করিবার জন্য প্রত্যেক নাট্যশালাকে সচেষ্ট হইতে দেখা যায়;—তাহাদের জন্য প্রত্যেক পরীক্ষার শেষ দিনে বিশেষ অভিনয়ের আয়োজন করিতে হয়।—এই শিক্ষিত ও শিক্ষার্থীগণ কলেজে টীকা ও ভাষ্যের সহিত জগতের শ্রেষ্ঠ কালিদাস ও শেক্সপীয়ার এই উভয়েরই নাটকগুলি পড়িয়াছেন। নাটক বুঝিবার জন্য তাঁহা-দিগকে নাট্যশালার আলোচনা, নাটকের দোষগুণের আলোচনা, নাটকের চরিত্রও নাট্যকারদ্বয়ের আলোচনা করিতে হয়। সুতরাং নাট্যশালার কর্তৃপক্ষগণ তাঁহাদিগকে নগণ্য মূর্খ বা অপদার্থ বলিয়া প্রচার করিতে চাহিলে নাট্যশালার পক্ষ হইতে দর্শকসমাজে ইচ্ছা করিয়া অবজ্ঞা করাই হইয়া থাকে আর নাট্যামোদ লাভের আশায় আসিয়া নাট্যশালা প্রতিপালনের জন্য অর্থব্যয় করিয়া দর্শকদিগকেও অপমানমাত্র ক্রয় করিয়া বাড়ী ফিরিতে হয়।

না হইবে কেন? পুনঃপুনঃ অত্যাচারে যদি কাহারও চৈতন্য না হয়, অত্যাচারীর পদে দলিত হওয়া ভিন্ন তাহার আর কি গত্যন্তর আছে? দর্শক সমাজ আজ ত্রিশ বৎসরের অধিককাল নাটকাভিনয় দেখিয়া আসিতেছেন, কিন্তু নাটকের কথোপকথন শ্রবণ ভিন্ন অভিনয় কিরূপ হইল, সাজপোশাক দৃশ্যপটাদি কিরূপ হইল, নাচগানের ব্যবস্থা কিরূপ হইল, তাহার প্রতি কিছুমাত্র দৃষ্টিপাত করেন না। অথবা যাঁহারা করেন, তাঁহারাও নিজ নিজ মতামত সংবাদপত্রদ্বারা নাট্যশালাকে জানান না। কাজেই নাট্যশালাকে অনেকগুলো হাততালির পরিমাণ দেখিয়া দর্শকের তৃপ্তি বিরক্তির পরিমাণ করিতে হয়। আমাদের দেশে কেহ অপকর্ম করিলে লোকে উপহাস করিয়া তাহার পশ্চাতে হাততালি দেয়, পাগল দেখিলে হাততালি দেয়। আমাদের দেশে হাততালি দিয়া ঘৃণা প্রকাশ

করাই রীতি ছিল ; কিন্তু এখন ইংরাজের অনুকরণে আমরা হাততালির মর্য্যাদা বাড়াইয়া লইয়াছি। উহাকে প্রশংসা প্রকাশের উপায় করিয়া লইয়াছি। দেশভেদে যাহার উদ্দেশ্য যাহা নহে, তাহা দ্বারা তাহা করিতে গেলে বিপরীত হইয়া দাঁড়ায়। হাততালির দ্বারা আমাদের দেশের রীতি বহির্ভূত প্রশংসা প্রকাশ করিতে গিয়া, আমরা বিপরীত ফল পাইতেছি। যাহাদের প্রশংসার জন্য হাততালি দিই তাহারা তাহাতে ফুলিয়া উঠিয়া, সৌজন্য ও সংশোধনের মাত্রা ছাড়াইয়া উঠে। দর্শকে হাততালি দিলে নাট্য সম্প্রদায় মনে করেন, আর পায় কে? এক এক হাততালিতে তাঁহারা সাত-সাতে উনপঞ্চাশ প্রকার দোষ হজম করিয়া ফেলেন। ইহাতেও দর্শক সমাজের চৈতন্য হয় না। বুদ্ধিমান দর্শকও এ সকল নীরবে সহ্য করেন বলিয়াই, নাট্যশালা রসিকতার নামে ভাঁড়ামি দেখাইয়া, অভিনয়ের পরিবর্তে চীৎকার ও লম্পঝম্প করিয়া, করুণার স্থলে বীভৎস ভঙ্গী, নৃত্যের পরিবর্তে সার্কাসের অঙ্গকৌশল, ভাবাভিনয়ের পরিবর্তে বিকট মুখভঙ্গী দেখাইয়া পার পাইয়া যান। অনেক দর্শক এই সকল বিসদৃশ ব্যাপারে মহা বিরক্ত হইয়া থাকেন, তাহা আমরা জানি, কিন্তু কিছুতেই তাহারা গা-নাড়া দেন না, আপনাদের মতামত প্রকাশ করিতে চাহেন না,—এ কার্যটাকে মোটেই আবশ্যক বলিয়া মনে করেন না। অনেকে সামান্যজ্ঞানে উপেক্ষা করেন, কাজেই নাট্যশালা নিরঙ্কুশ, প্রমত্ত হস্তীর ন্যায় উদ্দামভাবে চলিয়া যাইতেছে। নাট্যশালার সংস্কার যে আজ ত্রিশ বৎসরেও হইল না, তাহার কারণ দর্শক সমাজের এই উপেক্ষা। সংস্কার দূরে থাক অধিকন্তু দর্শক সমাজ নাট্যশালার নিকট 'বেওকুফ' ও 'গাড়ল' হইয়া আছেন। দর্শকের মধ্যে গায়ক আছেন, নর্তক আছেন, চিত্রকর আছেন, ঐতিহাসিক আছেন, কবি আছেন, রসজ্ঞ, ভাবজ্ঞ, নাট্যকলাভিজ্ঞ প্রভৃতি সকল শ্রেণীরই লোক আছেন ; কিন্তু কেহই যদি আপন আপন অভিজ্ঞতার দিক হইতে নাট্যশালার ন্যায় দেশের এতবড় প্রতিষ্ঠানটার দোষগুণের আলোচনা না করেন, সংস্কার সংশোধনের প্রস্তাব না করেন, উন্নতির উপায় বলিয়া না দেন, তবে ইহা কেন না অধঃপাতে যাইবে, আর ইহার অদূরদর্শী নেতৃগণের হস্তে দর্শক সমাজের প্রতি অবজ্ঞা উপেক্ষা কেন না বর্দ্ধিত হইবে?

কেন এমনটা হয়? দর্শক সমাজ এতটা নিশ্চেষ্ট কেন?—তাহার কারণও আমরা বুঝিয়াছি। নাট্যশালার কর্তৃপক্ষরা শিক্ষিত সমাজের তৃপ্তি-বিরক্তির প্রতি নির্ভর করিতে চাহেন না, তাঁহাদের উদ্দেশ্য একমাত্র অর্থোপার্জন। তাঁহারা নাটক দেখেন না, অভিনয় দেখেন না, সাজ-পোষাক, দৃশ্যপটাদি কিছুই দেখেন না—বিস্তর পয়সা ব্যয় করিয়া কোন রকমে জাঁক-জমক ও আড়ম্বর সহকারে কতটা হাস্যরসের অবতারণা করিতে পারিলেই, তাঁহারা অল্পবুদ্ধি দর্শকের সংখ্যা বর্দ্ধিত হয় দেখিয়া, আন্তরিক যত্নে কেবল সেই দিকেই লক্ষ্য রাখেন। যে যেমন সাধনা করে, তাহার তেমনই সিদ্ধিলাভ হয়। শিক্ষিত ব্যক্তির সংখ্যা সেইজন্য দর্শক সমাজে থাকিলেও এত বেশী হয় না যে, তাহাদের প্রতিবাদ অধিকাংশের প্রশংসা-বাদেও ভাসিয়া যাইবে না; কাজেই বিরক্ত হইয়াও অধিকাংশ স্থলে অধিকাংশ শিক্ষিত ব্যক্তি নাট্যশালার ব্যবহারের ও ব্যবস্থার বিরুদ্ধে কথা কহিতে চাহেন না। অনেক শিক্ষিত দর্শক আবার এতটা ভাবপ্রবণ যে, তাঁহারা নাটকের কোন না কোনভাবেই মত্ত হইয়া পড়েন—নাটকের বর্ণনা বা অভিনয় কিছুই তাহাদের কর্ণে বা নয়নে স্থান পায় না। ইহারা প্রহ্লাদের বিপদে, 'বলিদানের' ঘটনাবলীতে, 'মীরকাসেমের' উভয়সংকট অবস্থায়, নন্দকুমারের বাধিকায় ভাবে ভরা বাক্যাবলীতে এতটা মুগ্ধ হইয়া পড়েন যে ষণ্ডামার্কা ভাঁড়ামি, দুলালচাঁদের বেল্লিকপনা, তারার অন্যায় ও অসঙ্গত আবির্ভাব-তিরোভাব, চৈতন্যচরণের অসহনীয় ন্যাকামি প্রভৃতি কিছুই ধারণা করিতে পারেন না। ভরতের নাট্যশাস্ত্র অনুসারে ইহারা নাটক দর্শনেরই অনধিকারী। এই শ্রেণীর দর্শক সঙ্কীর্তনের ভাবের উচ্ছ্বাসে বিপুল আনন্দলাভ করেন, যাত্রা শুনিয়া তৃপ্তিলাভ করেন। কিন্তু ভাবের নিম্নে নামিলে পূর্ণানন্দ উপভোগ করিতে পারেন না। নাট্যশালায় অভিনয় দেখা ইহাদের পক্ষে বিড়ম্বনা মাত্র; কিন্তু নাট্যশালার কর্তৃপক্ষবৃন্দ ইহাদেরই মুগ্ধভাবের দোহাই দিয়া আপনাদের কৃতিত্ব প্রচার করিতে ক্রটি করেন না। এরূপ ভাবমুগ্ধ দর্শকশ্রেণীদ্বারা নাট্যশালার সংস্কারকল্পে কোন সাহায্যের আশা নাই। আর এক শ্রেণীর শিক্ষিত দর্শক আছেন, তাঁহারা অতি ক্ষমাশীল;

তাঁহাদের সহিত আলোচনা করিলে জানা যায় যে, তাঁহারা নাট্যশালার অনেক বিষয়েই বিরক্ত ; কিন্তু এতটা ক্ষমাশীল যে ও কথার আলোচনা উত্থাপন করিলেই —তাঁহারা বলেন,—আর কি হবে, অভিনেতৃবর্গের ও কর্তৃপক্ষগণের যেমন বিদ্যা-বুদ্ধি, যেমন শিক্ষা-দীক্ষা তাহার পক্ষে যাহা উঠিয়াছে, তাহা বেশ করিয়াছে, উহাদের কাছে আর বেশী আশা করিলে অসঙ্গত হইবে। ইহাদের কথাগুলো বিবেচিত হইলেও ইহাতে কোন ফল হয় না—না হয় দর্শক সমাজের তৃপ্তি, না হয় নাট্যশালার সংস্কার। আরও একপ্রকার আমোদ লিপ্সু বিজ্ঞ দর্শক আছেন,—তাঁহারা বলেন, নাট্যশালায় অতটা সাহিত্য, অতটা কাব্যরস, অতটা শিল্প-বিজ্ঞানের খুটিনাটিই যদি দেখিতে যাইতে হয়, তাহা হইলে আর নাট্যামোদটুকু উপভোগ করা হয় না। ও সকল ব্যাপারে সমালোচকের অধিকার, আমরা পয়সা দিয়া আমোদ করিতে যাই, দুটা নাচ, গান রসিকতা আর তার সঙ্গে সঙ্গে যতটুকু পাওয়া যায়, ততটুকু কাব্যরস উপভোগ করিয়া চলিয়া আসি, ব্যবচ্ছেদকের ছুরি হাতে সতর্ক হইয়া বসিয়া অভিনয় দর্শন করিতে হইলে, ডাক্তারের ন্যায় দেহের সৌন্দর্য্য, লাবণ্য কিছুই দেখিতে পাওয়া যায় না—পাওয়া যায় কেবল মেদ, মাংস, অস্থি, রস, রক্ত, বসা প্রভৃতি পুতিগন্ধময় পদার্থ।—আজকালকার উকিল, কবি লেখক প্রভৃতি শ্রেণীর শিক্ষিতবর্গের মধ্যে এই শ্রেণীর দর্শকের সংখ্যাই অধিক। ইহাদের কথাতেও সায় আছে—কিন্তু যে কাব্যরস উপভোগের জন্য তাঁহারা যান, উপর উপর দুটা কথোপকথন শুনিয়া, দুটা গান, দুটা রসিকতা শুনিয়া, দুটা নাচ দেখিয়া, তাহা উপভোগ হয় কি? নাট্যকাব্যের সম্পূর্ণ বিকাশ যে সকল উপাদানের সুসঙ্গতির উপর নির্ভর করে, সে সকল উপাদানেই যদি অসঙ্গতি থাকে, তবে সে কাব্যের রস বিকাশ পূর্ণমাত্রায় হইবে কেন? "জনা" নাটকের গঙ্গারক্ষকদ্বয় চূণ, কালী, সিঁদুর মাখিয়া শিশু ও রমণীর ভীতি উৎপাদন করিতে পারে, কিন্তু কাব্যাংশে গঙ্গার মহিমা প্রকাশে বা গঙ্গার প্রতি ভক্তি উদ্রেক অথবা নাটক বর্ণিত ঘটনাবলীর বিকাশকল্পে কতটা সাহায্য করিয়া থাকে, তাহা কি একেবারেই দর্শনীয় নহে?—তাহাদের খেলো ইয়ারকির দুটা কথা শুনিয়া

অতি নিম্ন স্তরের সামান্য একটু হাসি হাসিতে পারিলেই যে শিক্ষিত সমাজ পরিতৃপ্ত হন, আমরা কখনই তাহা মনে করি না। তর্কস্থলে যদি কেহ একথা বলেন, তিনি আত্মপ্রতারণা করিবেন এবং আপনার অক্ষমতা চাপা দিবার জন্য উহা বলিবেন মাত্র। এরূপ দর্শকই নাট্যশালার বেশী অনিষ্টকারী। আরও এক শ্রেণীর দর্শক আছেন, তাঁহারা শিক্ষিত হইলেও অনেক বিষয়ে অনভিজ্ঞ সুতরাং একদেশদর্শী। ইহারা যেটুকু বুঝেন, সেইটুকু ভিন্ন অন্য দিকে কি হইতেছে, তাহার প্রতি ভ্রূক্ষেপও করেন না। গীতজ্ঞ বা গীতপ্রিয় ব্যক্তির সংখ্যাই এই শ্রেণীতে অধিক। গানের সুর ঠিক হইল কি না, তাহা লক্ষ্য করিতে এবং কতকগুলা গান শুনিতে পাইলে অথবা অভিনেতৃ বিশেষের গান শুনিতে পাইলেই তাঁহারা চরিতার্থ হন, এরূপ দর্শকশ্রেণী যতই কেন শিক্ষিত হউন না, ইঁহাদের দ্বারা নাট্যশালার অর্থ বৃদ্ধি ব্যতীত আর কোন উপকারই নাই। ইঁহাদের তৃপ্তি-বিরক্তির উপর কোন ক্ষতি বৃদ্ধি নির্ভর করে না। এই শ্রেণীতে গীতজ্ঞ বা গীতপ্রিয়ের সংখ্যা যেমন বেশী, তেমনি চিত্রবিদ্যাপট বা চিত্রদর্শনার্থীর সংখ্যা নাই বলিলেই চলে।

দর্শক সমাজের রুচিভেদে ভাবভেদে শ্রেণীভেদ আর করিবার আবশ্যক নাই। মোটের উপর দেখা যাইতেছে যে, দোষ এক নাট্যশালার নহে, দর্শকেরও আছে। দর্শকের পক্ষে বলিবার কথা, ওকালতি করিবার কথা, যাহা কিছু ছিল, তাহা আমরা পূর্ব পূর্ব প্রবন্ধে বলিয়া আসিয়াছি; কিন্তু নাট্যশালার কর্তৃপক্ষগণ যে দর্শকের রুচির দোহাই দিয়া সমস্ত দোষ হজম করিবেন, আর দর্শক সমাজ এখনও পূর্বের ন্যায় তাহা সহ্য করিবেন, ইহা আমাদেরও অসহ্য। পরাপরাধে পরাপমান কোন স্থানেই সহ্য হয় না। আমরাই বা সহ্য করিব কেন? নিজের কষ্টার্জিত অর্থের সামান্য সঞ্চয় হইয় হইতে একাংশ ব্যয় করিয়া, নাট্যামোদ উপভোগ করিতে গিয়া, নাট্যশালার যাবতীয় যথেচ্ছাচার সহ্য করিয়া আসিব আর তাহার অসঙ্গতির জন্য আমাদেরই রুচিকে দায়ী করা হইবে ইহা সহ্য করিব কি জন্য? এতটা ক্ষমাশীল হইব কেন? নাট্যশালাকে এতটা সমীহ

করিয়া চলিতে হইবে কেন তাহা বুঝিতে পারি না। এখনও যদি দর্শকসমাজ নিশ্চেষ্ট থাকেন, তাহা হইলে কোন পক্ষেরই মঙ্গল হইবে না।

নাট্যশালার অধঃপতনের জন্য আর এক শ্রেণীর দর্শক, সংখ্যায় অতি অল্প হইলেও, সর্বাপেক্ষা বেশী দায়ী। ইহারা সংবাদ পত্রের সম্পাদক, রিপোর্টার ও সমালোচকবর্গ। ইহারা রাজনীতির সমালোচনা করেন, রাজপুরুষগণের ভ্রম-প্রদর্শন করেন। রাজবিধির পরিবর্তনের জন্য বুদ্ধিবৃত্তি ও যুক্তি-তর্কের সাহায্যে মহা বাক্‌যুদ্ধ উপস্থিত করেন; এমন কি, অনেক স্থলে শিমুলগাছে গা ঘসিবার ফল জানিয়াও তাহাতে পরান্মুখ হন না! ইহারা সমাজনীতিরও আলোচনা করেন। যে সমাজের নেতা নাই সে সমাজের জন্য ইহারা মাথা কুটিয়া মরেন, কিন্তু সাহিত্য, নাটক, নাট্যশালা,—যাহার সমালোচনা করিলে, হাতে হাতে ফল পাইবার আশা আছে, তাহার সম্বন্ধে এক প্রকার উদাসীন থাকেন,—এ রহস্য আমরা সহজে বুঝিতে পারি না। এই ঔদাসীন্যের জন্য তাঁহারা নিজের কর্তব্যের ত্রুটিত পদে পদেই করিতেছেন, অধিকন্তু নাট্যশালায় কর্তৃপক্ষের নিকট অনেক কুৎসিত আখ্যায় অভিহিত হইয়া থাকেন; ইহাতে তাঁহাদের আত্ম-প্রসাদ কিরূপে অক্ষুন্ন থাকে, তাহা আমরা বুঝিয়া উঠিতে পারি না। বহু অনুসন্ধানে আমরা ইহার একটা কারণ দেখিতে পাইয়াছি। সম্পাদক দল নিমক্‌হারামি করেন না—করিতে চাহেন না। অন্য শত ত্রুটি করিতে হয়, তাহাও স্বীকার তথাপি নিমক্‌হারামি ইহারা কিছুতেই করিবেন না। প্রত্যেক নাট্যশালা হইতে প্রত্যেক সংবাদপত্রের কর্মচারিবৃন্দ বিনামূল্যে অভিনয় দর্শনের অনুজ্ঞালিপি চিরকাল পাইয়া থাকেন। ইহার উপর আবার প্রয়োজন মত এইরূপ অনুগ্রহের পরিমাণ, প্রার্থনা করিয়া বাড়াইয়া লওয়া হইয়া থাকে; কাজেই যেখানে এত অনুগ্রহ আদান-প্রদানের সম্বন্ধ,—এতটা বাধ্যবাধকতা বর্তমান—সেখানে সত্য কথা বলিয়া নাট্যশালার ত্রুটি প্রদর্শন করিতে কোন সম্পাদকই প্রস্তুত নহেন, আজকাল মধ্যে মধ্যে একমাত্র ‘বঙ্গবাসী’তে ছাড়া নাট্যাভিনয়ের ঢালাও সুখ্যাতি ছাড়া সমালোচনার চক্ষে কোথাও কিছু লেখা

হয় না। যাঁহারা লাটসাহেবের ভুল সংশোধনে সর্বদা উদগ্রীব তাঁহারা নাট্যশালার দোষ সংশোধনে কেন যে পরাঙ্মুখ, তাহার রহস্য বুঝা সাধারণের পক্ষে একটু কঠিন হইয়া পড়ে। সম্পাদকদল অন্য সকল বিষয়ে সবজান্তা হইয়া মতামত প্রকাশে সর্বদা প্রস্তুত এবং সকলের অগ্রণী, কেবল নাট্যাভিনয় ও সাহিত্যের প্রকৃত সমালোচনায় তাঁহাদের ন্যায় পশ্চাৎপদ বোধ হয় আর কেহ নাই। এতদিন যদি সমালোচনায় নিকষ-পাষাণে নাট্যশালার প্রত্যেক অভিনয় এবং নাটক কষিয়া লওয়া হইত তাহা হইলে কি বঙ্গসাহিত্যে নাটক নামে এতগুলা আবর্জনা প্রবেশ করিতে পারিত, না সেগুলার অভিনয় হইত? সংবাদপত্রের সমালোচনার আশঙ্কা না থাকায় নাট্যশালা অতিমাত্র সাহসী হইয়া, যাহা খুসী তাহাই করিয়া, অবাধে সাধারণের উপর আপনাদের অত্যাচারের চিরস্রোত প্রবাহিত রাখিয়াছেন। সম্পাদকদল মহা গণ্ডগোল করিয়া বলেন, রাজপুরুষকে রাজবিধি হাতে লইয়া আমাদিগের সামাজিক ব্যাপার নিয়ন্ত্রিত করিতে দেওয়া কোন ক্রমেই উচিত নহে—কিন্তু তাহারা সেই সকল সমাজবিধি সংস্কারে যত্ন না করিলে, উৎপীড়িত সমাজ রাজদ্বারে দাঁড়াইবে না ত' কোথায় যাইবে? এই নাট্যশালা সম্বন্ধেই একটা উদাহরণ দিতেছি—বীডন ষ্ট্রীটের নাট্যশালাগুলিতে যখন অল্পে অল্পে একখানির স্থলে দুইখানি ক্রমে তিনখানি, চারিখানি পুস্তকের অভিনয় প্রথা প্রচলিত হইল, একটা রাত্রির স্থলে রবিবার বেলা ২টা হইতে শেষ রাত্রি পর্যন্ত যাত্রা গাহিবার ব্যবস্থা হইল তখন কোন সংবাদপত্র কোন দিন তাহার বিরুদ্ধে একটিও কথা বলেন নাই। কাজেই এখন দর্শক সমাজ এই নিয়মে অতিমাত্র উৎপীড়িত হওয়ায়, মিউমিসিপ্যালিটি নব প্রস্তাবিত অভিনয় বিধিতে অভিনয়ের সময়ের মাত্রা বাঁধিয়া দিবার জন্য প্রস্তুত হইয়াছেন। আমাদের এই সামাজিক ব্যাপারে এই যে রাজবিধির প্রবর্তন ইহা কাহাদের অমনোযোগিতার ফল? সাধারণ মত প্রচারক সাধারণের মুখপাত্র সংবাদপত্র-সম্পাদকদলের নহে কি? সাধারণ দর্শকের নিকট হইতে তাহাদের তৃপ্তি-বিরক্তি যে প্রকাশ পায় না, তাহার জন্যও আমরা সংবাদপত্রের সম্পাদকদিগকে দায়ী বলিয়া মনে করি।

সাধারণের মতামত সাধারণ্যে প্রকাশ করিতে হইলে সংবাদপত্রকেই যান-বাহনের কার্য করিতে হয়। কিন্তু সংবাদ পত্র সম্পাদকগণ নাট্যশালা সম্বন্ধে এতটা নির্বাক যে, বাহিরের লোকের লিখিত কোন সমালোচনাও তাহারা পত্রস্থ করিতে প্রস্তুত নহেন। অন্যের কথা দূরে থাকুক 'রঙ্গালয়' নামে পত্রখানি দুই বৎসর প্রকাশিত হইয়াছিল, তাহাতেও কখনও রঙ্গালয়ের সমালোচনা স্থান পায় নাই। ইহা অপেক্ষা আশ্চর্যের কথা—আশ্চর্য কর্তব্য বুদ্ধির কথা আর কি হইতে পারে? বিনা মূল্যে কয়েকখানি অভিনয়-দর্শন লিপি প্রদান করিয়া নাট্যশালার কর্তৃপক্ষেরা সংবাদপত্র-সম্পাদকগণের মুখে চৌরকুক্কুরন্যায়ানুসারে যেন মাংস খণ্ড নিক্ষেপ করিয়া তাঁহাদের মুখবন্ধ করিয়া দিয়াছেন। অধিকন্তু তাঁহাদিগকে এই নিস্তব্ধতার জন্য বা কেবল প্রশংসাবাদের জন্য পরোক্ষে বিদ্রুপ করিতেও ছাড়েন না, এমনও দেখা গিয়াছে। কোন সংবাদপত্রের সম্পাদক পুনঃ পুনঃ প্রার্থনার পরও যদি বিনামূল্যে কোন নাট্যশালায় প্রবেশাধিকার না পান তখনি তাহার বিরুদ্ধে লেখনী চালনা করেন। নাট্যশালার কর্তৃপক্ষ ইহা জানিতে পারিলে, তৎক্ষণাৎ অনুজ্ঞালিপি পাঠাইয়া দিয়া তাহার মুখবন্ধ করেন। ক্লাসিক থিয়েটারের দিন হইতে এই প্রথার আরও একটু পরিবর্তন হইয়াছে। পূর্বে রাগে হউক, দুঃখে হউক, প্রশংসায় হউক, মাঝে মাঝে সংবাদপত্রে নাট্যশালার কথা স্থান পাইত, নূতন ব্যবস্থার পর হইতে তাহা একেবারেই বন্ধ হইয়া গিয়াছে। ক্লাসিক থিয়েটারে অভিনীত দুই চারিখানি নাটকের সমালোচনা বাহির হইবার পর, তাহার অধ্যক্ষ সেই সকল সমালোচকের বিরুদ্ধে মানহানির ক্ষতিপূরণ ইত্যাদির দাবীতে নালিশ করেন। সমালোচনার দায়ে পুলিশে ছুটাছুটি করা কোন সম্পাদক যুক্তি সিদ্ধ মনে করিলেন না। কাজেই আজ পাঁচ ছয় বৎসর কাল অভিনয় আলোচনা বন্ধ হইয়া গিয়াছে। বর্তমান সম্পাদকগণের নিশ্চেষ্ট ভাবের অনুকূলে ইহা একটা প্রবল কারণ হইলেও আমরা বলিব—তথাপি কর্তব্য বুদ্ধি ত্যাগ করা উচিত নহে। স্বদেশী আন্দোলনে দেশের লোক বুঝিয়াছে সংবাদপত্রের শক্তি কত বলিষ্ঠ—কতটা

ফলদায়িনী। এই শক্তিকে নাট্যশালার উন্নতি কল্পে পরিচালিত না করিয়া মূঢ় করিয়া রাখিলে তাহাতে প্রত্যবায় আছে।

## উপসংহার

( ১০ )

নাট্যশালা সম্বন্ধে এ পর্যন্ত আমরা আমাদের জ্ঞান, বুদ্ধি ও অভিজ্ঞতা হইতে অনেক কথাই বলিয়া আসিলাম। ব্যবসায়ের দিক্ হইতে এবং কলাবিদ্যার দিক হইতে যতটা সাধ্য সামঞ্জস্য করিয়া আলোচনা করিতে চেষ্টা করিয়াছি। আমরা নাট্যশালার হিতৈষী, উন্নতিকামী। উহার দোষ অনুসন্ধান করিয়া উহার সংস্কার করিতেই ইচ্ছুক, ছিদ্রান্বেষী হইয়া উহার নিন্দা করিবার জন্য এত কথা বলি নাই। নাট্যশালার বহুভাগ্য যে উহার জন্মদাতাদিগের মধ্যে এখনও দুই চারিজন অভিজ্ঞও প্রবীণ শিক্ষক বাঁচিয়া আছেন, কর্মক্ষেত্রে উপস্থিত আছেন। ইচ্ছা করিলে অনায়াসে নাট্যশালার কর্তৃপক্ষেরা তাঁহাদের অভিজ্ঞতার এবং বহুদর্শিতার ফল পাইতে পারেন। নবীন অধ্যক্ষেরা প্রতিযোগিতার আবর্তে পড়িয়া প্রতি মুহূর্তে অন্ধকার ও বিভীষিকা দেখিয়া যা তা ব্যবস্থা করিতে গেলে, এখনকার এই থোড়বড়িখাড়া খাড়াবড়ি থোড় গোছের ব্যবস্থা হইবে, তাহাতে অন্য তরকারী মিশাইলে যে ব্যঞ্জনটি উপাদেয় হইবে তাহার ধারণাও করিতে পারিবেন না। প্রাচীন শিক্ষকদিগের উপর বিশ্বাস করা চাই। তাঁহাদের পরামর্শ গ্রহণ করা চাই নতুবা কেবল তাঁহাদিগকে বেতন দিয়া আটকাইয়া রাখিলে বা একজন সাধারণ অভিনেতার মত তাঁহাদের দ্বারা অভিনয় করাইয়া লইলে কোন ফলই হইবে না।

উপসংহারে এইটুকু বক্তব্য—নাট্যশালার অধ্যক্ষেরা শিক্ষকেরা অবহিত হউন কেবল পয়সা না দেখিয়া ব্যবসায়টির শ্রীবৃদ্ধির প্রতিও লক্ষ্য রাখুন তবেই সুফল পাইবেন। আর দর্শকেরাও অবহিত হউন,—তাহারা যখন পয়সা দিয়া নাট্যরস উপভোগের জন্য তৃপ্তিলাভের জন্য অভিনয় দর্শনে যান, তখন নাট্যশালার কর্তৃপক্ষ

গণের যদৃচ্ছাপ্রদত্ত ব্যবস্থায় কেন সন্তুষ্ট থাকিবেন,—স্পষ্ট কথায় এখন হইতে আপনাদের তৃপ্তি-বিরক্তি জ্ঞাপন করিতে আরম্ভ করুন,—দেখিবেন, অল্পদিনেই নাট্যশালার উন্নতি হইবে। আমরা কাহারও শত্রু নহি, কাহারও মিত্র নহি—জাতীয় প্রতিষ্ঠানের উন্নতিকামনা ব্যতীত আমাদের অন্য স্বার্থ নাই, সুতরাং এই আলোচনাগুলিতে কেহ দ্বেষ, হিংসা নিন্দার আঘ্রাণ লইতে আসিবেন না। যেগুলি দোষ বলিয়া আমরা বুঝিয়াছি—এবং স্থলবিশেষে যে দোষগুলি যে ভাবে যাহাদ্বারা সংক্রামিত হইয়াছে বলিয়া বুঝিয়াছি—তাহা আমরা স্পষ্ট কথায় ব্যক্ত করিয়াছি। ইহার জন্য কেহ আমাদের দোষী করিলে আমরা নাচার।

আমাদের সকল কথাই বলা হইল; সত্য কথা বলিতে গিয়া নাট্যাধ্যক্ষ, দর্শক ও সমালোচক বৃন্দকে অনেক অপ্রিয় কথা শুনাইতে বাধ্য হইয়াছি। কিন্তু তাহাতে কোন অসত্য কথা নাই বলিয়া, আমার বোধ হয়, কোন শ্রেণীরই ক্রোধের পাত্র হইব না। সমাজ-শরীরের নানা স্থানে রোগ প্রবেশ করিয়াছে। চিকিৎসা দ্বারা তাহা আরোগ্য করিতে হইলে, নির্মম হইয়া অনেক স্থলে ছুরিকা বসাইতে হইবে বৈকি, আর তাহার জন্য আত্মীয়গণের যে আর্তনাদ, যে যন্ত্রনা, যে বিরক্তি অবশ্য ঘটিবে, তাহা সহ্য করিতে হইবে। আমরা নিন্দুক বা হিংসুক নহি। সাহিত্যের নামে, কলাবিদ্যার নামে আমাদের ক্ষুদ্রবুদ্ধিতে সংস্কারকল্পে যাহা কিছু বলা উচিত মনে হইয়াছে, তাহাই এই পুস্তকে প্রকাশ করিতে চেষ্টা করিয়াছি। আশাকরি, আমাদের সদিচ্ছার প্রতি লক্ষ্য রাখিয়া নাট্যশালার অধ্যক্ষগণ, নাটককারগণ, দর্শকগণ, ও সমালোচকগণ এ বিষয়ের উন্নতিকল্পে অবহিত লইলে আমরা শ্রম সফল জ্ঞান করিব।

নাট্যশালার কর্তৃপক্ষগণ দর্শকের রুচির দোহাই দিয়া যখন স্রোতে গা ঢালিয়া চলিয়াছেন, তখন দর্শকদিগকে সর্বপ্রথমে আপনাদের তৃপ্তি-বিরক্তির কথা সাধারণে প্রচার করিতে অগ্রসর হইতে হইবে। সমালোচকবর্গ নাট্যশালার সহিত যতই কেন বাধ্য-বাধকতা বজায় রাখিয়া চলুন না, 'সাধারণের মতামতের

জন্য দায়ী নহেন' বলিয়া দর্শকগণের প্রেরিত সমালোচনাও যদি প্রকাশ করেন, তাহা হইলেও যথেষ্ট উপকার করা হয়।

অবশেষে উপসংহারে আমাদের সনির্বন্ধ অনুরোধ—আমাদের কথাগুলি সকলে বন্ধুভাবে গ্রহণ করিলে সুখী হইব। নাট্যশালা কেবলমাত্র ব্যবসায়ের স্থল নহে—ইহা সাহিত্যকলার একাংশ, আর সেই জন্যই—সাহিত্যে আবর্জনা বিস্তর বাড়িতেছে বলিয়াই আমাদের এই ক্রন্দন। পূর্বে এ কথা বলিয়া আসিয়াছি শেষেও আবার স্মরণ করাইয়া দিলাম। অলমতি বিস্তারেণ !

**প্রসঙ্গ কথা :**

নাট্যকার : ক্ষেত্র গুপ্ত

নাটক : বিষ্ণু বসু

নাট্যশালা : বিষ্ণু বসু

আলোচনা—এক : ক্ষেত্র গুপ্ত

আলোচনা—দুই : বিষ্ণু বসু

# নাট্যকার

**অতুলকৃষ্ণ মিত্র**। জন্ম ১৮৫৭-মৃত্যু ১৯১২ খ্রীঃ। নাট্যকার ও রঙ্গালয়ের অধ্যক্ষ হিসেবে সমকালে বিশিষ্টতা অর্জন করেন। এমারেল্ড থিয়েটারের ম্যানেজার ছিলেন। তিনি মিনার্ভায় এবং কোহিনূর থিয়েটারের সঙ্গেও এক সময়ে জড়িত ছিলেন। গীতিনাট্যকার হিসেবে তাঁর খ্যাতি ছিল। ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় 'সাহিত্য সাধকচরিত মালা' গ্রন্থে তাঁর লেখা ৩৪টি মৌলিক নাটকের এক তালিকা দিয়েছেন। এদের মধ্যে উল্লেখযোগ্য প্রভাস (১৮৭৬), কনকপ্রতিমা (১৮৭৮), অপ্সর কানন (১৮৮০), ভীষ্মের শরশয্যা (১৮৮৫), বাপ্পারাও (১৯০৫), শিরি-ফরহাদ (১৯০৬), তুফানি (১৯০৮), হিন্দা-হাফেজ ( ১৯০৮), পাষাণে প্রেম (১৯১০), প্রভৃতি।

**অমরেন্দ্রনাথ দত্ত**। জন্ম ১৮৬৩, মৃত্যু ১৯১৬। প্রখ্যাত অভিনেতা, নাট্যকার ও রঙ্গালয়ের অধ্যক্ষ ছিলেন। ক্লাসিক থিয়েটারের প্রতিষ্ঠাতা রবীন্দ্রনাথের গল্পের নাট্যরূপ দিয়ে অভিনয় করেছিলেন। বিখ্যাত নাটক: থিয়েটার বঙ্গের অঙ্গচ্ছেদ (১৯০৫), দলিতা ফনিণী (১৯০৮), কেয়া মজাদার (১৯০৯) প্রভৃতি। বিখ্যাত ভূমিকা হরিরাজ, গোবিন্দলাল প্রভৃতি। নাট্য-প্রযোজনায় কিছু পরিবর্তন এনেছিলেন। নাট্য পত্রিকা রঙ্গালয়, নাট্যমন্দির পত্রিকা প্রকাশ করেছিলেন।

**অমৃতলাল বসু**। জন্ম ১৮৫৩-মৃত্যু ১৯২৯। অভিনেতা, মঞ্চাধ্যক্ষ ও নাট্যকার হিসেবে সুখ্যাত ছিলেন। ন্যাশনাল থিয়েটারের প্রতিষ্ঠার সঙ্গে যুক্ত ছিলেন। পরবর্তীকালে তিনি গ্রেট ন্যাশনাল, বেঙ্গল, ষ্টার, মিনার্ভা প্রভৃতি থিয়েটারে কাজ করেন। রঙ্গালয়ে অধ্যক্ষ হিসেবে নিয়মনিষ্ঠ বলে তাঁর খ্যাতি ছিল। তিনি নানা রসের তিরিশখানার মতো নাটক লেখেন। কিন্তু বিশেষ ভাবে প্রহসন রচনায়ই তিনি প্রতিভার পরিচয় দেন। তাঁর কয়েকটি উল্লেখযোগ্য প্রহসন হ'ল—তিলতর্পণ নাটক (১৮৮১), ডিস্‌মিশ (১৮৮৩), চাটুজ্জে ও বাঁড়ুজ্যে

(১৮৮৪), বিবাহ বিভ্রাট (১৮৮৪), তাজ্জব ব্যাপার (১৮৯০), বাবু (১৮৯৪), একাকার (১৮৯৫), বৌ-মা (১৮৯৭), খাসদখল (১৯১২), ব্যাপিকা বিদায় (১৯২৬)।

**গিরিশচন্দ্র ঘোষ**। জন্ম ১৮৪৪, মৃত্যু ১৯১২ খ্রীঃ। নাট্যশালার অধ্যক্ষ, পরিচালক, অভিনয়-শিক্ষক ও অভিনেতা হিসেবে ১৮৭৪ থেকে আমৃত্যু গ্রেট ন্যাশনাল থিয়েটার, ষ্টার, এমারেল্ড, মিনার্ভা, ক্লাসিক প্রভৃতি পেশাদারী রঙ্গমঞ্চের সঙ্গে যুক্ত ছিলেন। পৌরানিক, ভক্তিমূলক, সামাজিক, ঐতিহাসিক প্রভৃতি বিভিন্ন শ্রেণীর অনেকগুলি নাটক লিখেছিলেন। ডঃ দেবীপদ ভট্টাচার্য "গিরিশ রচনাবলী" ১ম খণ্ডে ৭৭টি পূর্ণাঙ্গ নাটকের একটি তালিকা দিয়েছেন। এর প্রথমটি ১৮৭৭ সালে এবং শেষেরটি ১৯১১ সালে রচিত হয়েছিল। রাবণবধ (১৮৮১), লক্ষণ বর্জন (১৮৮১), পাণ্ডবের অজ্ঞাতবাস (১৮৮৩), চৈতন্যলীলা (১৮৮৪), নিমাই সন্ন্যাস (১৮৮৫), বুদ্ধদেবচরিত (১৮৮৫), বিল্বমঙ্গলঠাকুর (১৮৮৬), প্রফুল্ল (১৮৮৯), হারানিধি (১৮৮৯), ম্যাকবেথ (অনুবাদ) (১৮৯৭), আবুহোসেন (১৮৯৩), জনা (১৮৯৩), মায়াবসান (১৮৯৭), পাণ্ডবগৌরব (১৯০০) বলিদান (১৯০৫), সিরাজদ্দৌলা (১৯০৫), মীরকাসিম (১৯০৬), ছত্রপতি (১৯০৭), শাস্তি কি শান্তি? (১৯০৮), শঙ্করাচার্য (১৯০৯), অশোক (১৯১০), তপোবল (১৯১১) প্রভৃতি তাঁর বিখ্যাত নাটক। নাট্যপ্রয়োগকর্তা, অভিনেতা এবং নাট্যকার হিসেবে তিনি সমকালে বিশেষ খ্যাতি অর্জন করেছিলেন এবং ব্যাপক প্রভাবও বিস্তার করেছিলেন।

**জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর**। জন্ম ১৮৪৯—মৃত্যু ১৯২৫ খ্রীঃ। সখের নাট্য প্রযোজনায় খুব উৎসাহী ছিলেন। একসময়ে পেশাদারী থিয়েটারে এঁর অনেক-গুলি নাটক সাফল্যের সঙ্গে অভিনীত হয়েছে। নাট্যানুবাদে তাঁর দান প্রচুর। 'উত্তর-চরিত, মৃচ্ছকটিক, মুদ্রারাক্ষস, শকুন্তলা প্রভৃতি ১৮ খানা প্রধান সংস্কৃত নাটকের অনুবাদ করেন। মলেয়ারকৃত দুখানি প্রহসন, সেক্সপিয়রের জুলিয়াস সিজর প্রভৃতি নাটকেরও সার্থক অনুবাদ করেন। তাঁর মৌলিক নাটক

পুরুবিক্রম (১৮৭৪), সরোজিনী (১৮৭৫), অশ্রুমতী (১৮৭৯), স্বপ্নময়ী (১৮৮২) ইতিহাসাশ্রিত স্বদেশ প্রেমমূলক ট্র্যাজেডি। মলেয়ারের আদর্শে তিনি কয়েকটি কৌতুকনাটকও রচনা করেন।

**তারাচরণ শিকদার**। 'ভদ্রার্জুন' (১৮৫২ খ্রীঃ) নামক নাটক বাংলা ভাষায় প্রকাশিত প্রথম মৌলিক নাটক। সুভদ্রা-অর্জুনের প্রণয় ও বিবাহ সম্পর্কিত মহা-ভারতীয় কাহিনী অবলম্বনে নাটকটি রচিত। নাটকটির ভূমিকায় লেখক সংস্কৃত আদর্শ পরিহার করে ইংরেজী নাটকের আদর্শ অনুসরণের প্রতিশ্রুতি দিয়েছিলেন।

**দীনবন্ধু মিত্র**। জন্ম ১৮৩০, মৃত্যু ১৮৭৩ খ্রীঃ। নাট্যগ্রন্থাবলী : নীলদর্পণ (১৮৬০), নবীন তপস্বিনী (১৮৬৩), বিয়ে পাগলা বুড়ো (১৮৬৬), সধবার একাদশী (১৮৬৬), লীলাবতী (১৮৬৭), জামাইবারিক ( ১৮৭২ ), কমলেকামিনী (১৮৭৩) ন্যাশনাল থিয়েটার স্থাপিত হলে এঁর লেখা নাটকগুলিই প্রধানত অবলম্বন ছিল। পরবর্তীকালেও এঁর নাটকগুলির মঞ্চাভিনয় বিশেষ জনপ্রিয়তা লাভ করত। বাস্তববাদী এবং ব্যঙ্গ শিল্পী হিসেবে দীনবন্ধু সমালোচকদের দ্বারা প্রশংসিত হয়েছেন।

**দ্বিজেন্দ্রলাল রায়**। জন্ম ১৮৬৩—মৃত্যু ১৯১৩ খ্রীঃ। গিরিশচন্দ্রের সমকালীন বিশিষ্ট নাট্যকার। স্বতন্ত্র ধারায় নাট্য রচনা করেন। এঁর নাটক-গুলি এ সময়ের এবং পরবর্তীকালের বহু পেশাদারী থিয়েটারে বিশেষ সাফল্যের সঙ্গে অভিনীত হয়। শিক্ষিত সাহিত্যরসিকদের কাছেও তাঁর জনপ্রিয়তা ছিল। তাঁর নাটকগুলি—একঘরে ( ১৮৮৯ ), বিরহ ( ১৮৯৭ ), পাষাণী ( ১৯০০ ), ত্র্যহস্পর্শ ( ১৯০০ ), প্রহসন ( ১৯০২ ), তারাবাঈ ( ১৯০৩ ), প্রতাপ সিংহ ( ১৯০৫ ), দুর্গাদাস ( ১৯০৬ ), নূরজাহান ( ১৯০৮ ), সোরাবরুস্তম ( ১৯০৮ ), সীতা ( ১৯০৮ ), মেবার পতন ( ১৯০৮ ), সাজাহান ( ১৯০৯ ), চন্দ্রগুপ্ত ( ১৯১১ ), পুনর্জন্ম ( ১৯১১ ), পরপারে ( ১৯১২ ), ভীষ্ম ( ১৯১৪ ), সিংহল বিজয় ( ১৯১৫ ), বঙ্গনারী ( ১৯১৬ )। ঐতিহাসিক নাটক রচনায় তিনি সবচেয়ে কৃতিত্ব দেখান।

**মধুসূদন দত্ত**। জন্ম ১৮২৪—মৃত্যু ১৮৭৩ খ্রীঃ। নাট্যগ্রন্থাবলী : শর্মিষ্ঠা-নাটক ( ১৮৫৯ ), একেই কি বলে সভ্যতা ( ১৮৬০ ), বুড় সালিকের ঘাড়ে রোঁ ( ১৮৬০ ), পদ্মাবতী নাটক ( ১৮৬০ ), কৃষ্ণকুমারী নাটক ( ১৮৬১ ), মায়াকানন ( ১৮৭৪ )। বেলগাছিয়া থিয়েটার ( একটি বিশিষ্ট সখের থিয়েটার ) মধুসূদনের নাট্যপ্রতিভার বিকাশে কতকটা সাহায্য করেছিল। মধুসূদন বাংলা নাটকে ইংরেজী আদর্শের প্রবর্তন করেন।

**রামগতি ন্যায়রত্ন**। জন্ম ১৮৩১—মৃত্যু ১৮৯৪ খ্রীঃ। ইতিহাস, গল্প আখ্যান জাতীয় গ্রন্থের লেখক। "বাঙ্গালা ভাষা ও বাঙ্গালা সাহিত্য বিষয়ক প্রস্তাব" ( ১৮৭২ ) বাংলা সাহিত্যের অতি প্রাচীন ইতিহাস। এর মধ্যে পূর্ববর্তী ও সমকালীন কয়েকজন নাট্যকারের ও নাটকের আলোচনাও পাওয়া যায়। তিনি আর্যক্ষেমীশ্বর প্রণীত সংস্কৃত 'চণ্ড কৌশিক' নাটক অবলম্বন করে 'কুপিত কৌশিক' নাটক রচনা করেন ( ১৮৭৮ ), ভবভূতির 'মহাবীর রচিত' নাটকের কাহিনী অংশ অবলম্বন করে লেখেন 'রামচরিত' ( ১৮৮৩ )।

**রামনারায়ণ তর্করত্ন**। জন্ম ১৮২২—মৃত্যু ১৮৮৬ খ্রীঃ। বাংলা নাটকের প্রারম্ভকালের বিশেষ খ্যাতিমান লেখক। কলকাতার সখের থিয়েটারগুলির একটা বড় অবলম্বন ছিল রামনারায়ণের নাটকগুলি। তিনি অনেকগুলি সংস্কৃত নাটকের বঙ্গানুবাদ করেন। তাঁর মৌলিক নাটক-প্রহসনের মধ্যে উল্লেখযোগ্য হ'ল—কুলীনকুলসর্বস্ব ( ১৮৫৪ ), যেমন কর্ম তেমনি ফল ( ১৮৬৫ ), নবনাটক ( ১৮৬৬ ), উভয়সঙ্কট ( ১৮৬৯ ), চক্ষু দান (১৮৬৯), রুক্মিনীহরণ ( ১৮৭১ ), ধর্মবিজয় ( ১৮৭৫ )।

**হরচন্দ্র ঘোষ**। জন্ম ১৮১৭—মৃত্যু ১৮৮৪ খ্রীঃ। একেবারে প্রথম দিকের একজন বিশিষ্ট নাট্যকার। ইনি শেক্‌সপিয়রের একাধিক নাটকের বঙ্গানুবাদ করেন। নাটক—ভানুমতী-চিত্তবিলাস ( ১৮৫৩ ), কৌরববিয়োগ নাটক ( ১৮৫৮ ), চারুমুখ-চিত্তহরা ( ১৮৬৪ ), রজতগিরিনন্দিনী ( ১৮৭৪ )।

## নাটক

**অবলাব্যারাক**—প্রহসন। বেঙ্গল থিয়েটারে অভিনীত। সম্ভবত ১৮৮৭ খ্রীষ্টাব্দে অভিনীত হয়েছিল। প্রহসনটিতে দুটি অঙ্ক রয়েছে। প্রথম অঙ্কে চারটি দৃশ্য এবং দ্বিতীয় অঙ্কে পাঁচটি দৃশ্য আছে। প্রহসনটি কার লেখা সঠিকভাবে জানা যায় না। পুস্তকটির যে কপি চৈতন্য লাইব্রেরীতে আছে তার টাইটেল্ পৃষ্ঠা নেই। অবশ্য দেবকুমার বসুর সম্পাদনায় প্রকাশিত "বাঙলা নাটক ১৮৫২—১৯৫৭" নামক গ্রন্থে প্রহসনটির লেখক হিসেবে রাখালদাস ভট্টাচার্যের নাম উল্লেখ করা আছে।

**অশোক**—নাট্যকার : গিরিশচন্দ্র ঘোষ। ঐতিহাসিক নাটক। ১৯১০ খ্রীস্টাব্দের ৩রা ডিসেম্বর তারিখে নাটকটি মিনার্ভা থিয়েটারে অভিনীত হয়। প্রথম রজনীর অভিনয়ে অংশগ্রহণ করেন : বিন্দুসার—ননীলাল দত্ত। সুসীম ও জনৈক জৈন—অহীন্দ্রনাথ দে। অশোক—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। বীতশোক—অপরেশচন্দ্র মুখোপাধ্যায়। কুণাল—সুশীলাবালা। মহেন্দ্র—শ্রীমতী শশীমুখী। ন্যগ্রোধ- সরোজিনী। কহ্লাটক—নগেন্দ্রনাথ ঘোষ। রাধাগুপ্ত—প্রমথনাথ পালিত। আকাল—তারকনাথ পালিত। উপগুপ্ত—পণ্ডিত হরিভূষণ ভট্টাচার্য। মার—প্রিয়নাথ ঘোষ। চণ্ডগিরিক, ২য় বৌদ্ধ ও ১ম রাজপারিষদ—মৃত্যুঞ্জয় পাল। ১ম বৌদ্ধ, আভীর ও তক্ষশীলার মন্ত্রী—অটলবিহারী দাস। তক্ষশিলার সভাপতি—সত্যেন্দ্রনাথ দে। তক্ষশিলার সেনাপতি ও পাটালিপুত্রের ২য় রাজপারিষদ—নরেন্দ্রনাথ সিংহ। তক্ষশিলার ১ম সদস্য ও প্রথম ঘাতক—উপেন্দ্রনাথ বসাক। তক্ষশিলার ধর্মযাজক—হীরালাল চট্টোপাধ্যায়। তক্ষশিলার দূত—ধর্মদাস মুখোপাধ্যায়। ২য় ঘাতক—জিতেন্দ্রনাথ দে। চণ্ডাল সর্দার—হরিদাস দত্ত। ১ম ব্রাহ্মণ—অক্ষয়কুমার চক্রবর্তী। ২য় ব্রাহ্মণ—মধুসূদন ভট্টাচার্য। পাটালিপুত্রের দূত—মন্মথনাথ বসু। বৌদ্ধ উপাসকগণ—ননীলাল বন্দোপাধ্যায়, পান্নালাল সরকার প্রভৃতি। সুভদ্রাঙ্গী—সরোজিনী। চন্দ্রকলা ও কাঞ্চনমালা—নীরদাসুন্দরী। পদ্মাবতী—তারাসুন্দরী। দেবী—হেমন্ত-

কুমারী। সঙ্ঘমিত্রা—ফিরোজাবালা। চিত্তহরা—চারুশীলা। তৃষা—তিনকড়ি (ছোট)। চণ্ডালপত্নী—রাধারাণী। আভীর পত্নী ও পরিচারিকা—নলিনীবালা।

এ ছাড়া অন্যান্য দায়িত্বে ছিলেন—

শিক্ষক—পণ্ডিত হরিভূষণ ভট্টাচার্য ও মহেন্দ্রকুমার মিত্র। সঙ্গীত শিক্ষক—দেবকণ্ঠ বাগ্‌চি। নৃত্য শিক্ষক—সাতকড়ি গঙ্গোপাধ্যায়। রঙ্গভূমি সজ্জাকর—কালিচরণ দাস।

[ মন্তব্য: অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায় উল্লিখিত তালিকা দিয়েছেন। হেমেন্দ্রনাথ দাশগুপ্তের তালিকার সঙ্গে অবিনাশচন্দ্রের তালিকার কিছু পার্থক্য রয়েছে। হেমেন্দ্রনাথের তালিকায় দেখা যায় সুভদ্রাঙ্গী ও সঙ্ঘমিত্রার ভূমিকায় অভিনয় করেছিলেন যথাক্রমে প্রকাশমনি ও সরোজিনী (নেড়ি)। ]

**আবুহোসেন** বা হঠাৎ বাদশাই—কৌতুকপূর্ণ গীতিনাট্য। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। ১২৯৯ সালের ১৩ই চৈত্র মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত হয়। প্রথম রজনীতে অভিনয় করেন—

আবুহোসেন—অর্দ্ধেন্দুশেখর মুস্তফী। হারুণ-অল-রসিদ—দানুবাবু। উজীর—পদবাবু। মশুর—রাণুবাবু। ১ম বৈতালিক—অঘোরনাথ পাঠক। ২য় বৈতালিক ও খোস্‌বোওয়ালা—তিতুরাম দাস। পাগলগণ—পণ্ডিত হরিভূষণ ভট্টাচার্য, কুমুদনাথ সরকার, পদবাবু, রাণুবাবু, ও নীলমণি ঘোষ। বিচার প্রার্থী পুরুষগণ—চুনীলাল দেব, নিখিলেন্দ্রকৃষ্ণ দেব, নিবারণচন্দ্র মুখোপাধ্যায়, অনুকূল-চন্দ্র বটব্যাল। হাকিম—কৃষ্ণলাল চক্রবর্তী। ইমাম—কুমুদনাথ সরকার। মেওয়াওয়ালা—নিবারণচন্দ্র মুখোপাধ্যায়। রোশেনা—হরিসুন্দরী (ব্ল্যাক বিড়াল)। বেগম—বসন্তকুমারী। আবুহোসেনের মাতা—গুলফন হরি। দাই—তিনকড়ি দাসী। ১মা সখী—কুসুমকুমারী। বিচার প্রার্থিনী স্ত্রীদ্বয়—হেমন্তকুমারী ও হরিদাসী (টল)।

**আলিবাবা**—রঙ্গনাট্য। নাট্যকার: ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। ১৮৯৭ খ্রীষ্টাব্দের ২০শে নভেম্বর ক্লাসিক থিয়েটারে প্রথম অভিনীত হয়। প্রথম রজনীর অভিনেতৃবর্গ—

কাসিম—হরিভূষণ ভট্টাচার্য। আলিবাবা—পূর্ণচন্দ্র ঘোষ। হুসেন—অমরেন্দ্রনাথ দত্ত। আবদালা—নৃপেন্দ্র চন্দ্র বসু। মুস্তাফা—অক্ষয়কুমার চক্রবর্তী। দস্যুসর্দার—অতীন্দ্রনাথ ভট্টাচার্য। সাকিনা—ভূষণকুমারী। ফতিমা—রাণী-সুন্দরী। মর্জিনা—কুসুমকুমারী।

**উলূপী**—পৌরাণিক নাটক। নাট্যকার: ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। ষ্টার থিয়েটারে ১৯০৬ খ্রীষ্টাব্দের ৯ই জুন প্রথম অভিনীত হয়।

**কলিরাজার যাত্রা**—১৮২১ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়েছিল। ১৮২২ খ্রীষ্টাব্দের ২৬ শে জানুয়ারী (১৪ই মাঘ ১২২৮ সাল) তারিখের সমাচার দর্পনে এ বিষয়ে লেখা হয়েছিল—

নূতন যাত্রা।—এই ক্ষণে শ্রুত হইল যে কলিকাতাতে নূতন এক যাত্রা প্রকাশ হইয়াছে তাহাতে অনেক ২ প্রকার ছদ্মবেশধারী আরোপিত বিবিধ গুণগণ বর্ণনাকারী মনোহর ব্যবহারী অর্থাৎ সং হইয়া থাকে তাহার বিবরণ প্রথমতো বৈষ্ণব বেশধারী ২ সং আইসে দ্বিতীয়তঃ ১ সং কলিরাজা তৃতীয়তঃ ১ সং রাজার পাত্র চতুর্থ ১ সং দেশান্তরীয় বেশধারী বিবিধ উপদেশকারী পঞ্চম ২ সং চট্টগ্রাম হইতে আগত পরিষ্কৃত বেশান্বিত এক সাহেব আর এক বিবী ষষ্ঠ ২ সং ঐ সাহেবের দাস দাসী এ সকল সং ক্রমে আগত একত্র মিলিত হইয়া বিবিধ কেশ বিন্যাস বিলাস হাস্য রহস্য সম্বলিত অঙ্গ ভঙ্গ পুরঃসর নর্তন কোকিলাদি স্বর স্তব্ধকৃত মধুর স্বরে গান নানাবিধ বাদ্যযন্ত্র বাদন আশ্চর্য্য ২ প্রশ্নোত্তর ক্রমে পরস্পর মৃদু মধুর বাক্যালাপ কৌশলাদির দ্বারা নানা দিগ্দেশীয় বিজ্ঞাবিজ্ঞ সাধারণ সর্বজন মনোমোহন প্রভৃতি করেন এই অপূর্ব যাত্রা প্রকাশে অনেক ২ বিজ্ঞ লোক উৎসুক এবং সহকারী আছেন অতএব বুঝি ক্রমে ২ ঐ যাত্রার অনেক প্রকার পরিপাটি হইতে পারে।

**কাল পরিণয়**—সামাজিক নাটক। নাট্যকার: রামলাল বন্দ্যোপাধ্যায়। ১৯০২ খ্রীষ্টাব্দের ১৫ই মার্চ অরোরা থিয়েটার কর্তৃক বেঙ্গল ষ্টেজে প্রথম অভিনীত হয়। প্রথম রজনীর ভূমিকালিপি—

শম্ভু—অক্ষয় চক্রবর্তী। মোক্ষদা—তারাসুন্দরী। জগদীশ—নীলমাধব চক্রবর্তী। মনীন্দ্র—প্রিয়নাথ ঘোষ। কিশোরী—হরিমতী।

নাটকের অন্তর্গত গানগুলোতে সুর দিয়েছিলেন যাদবচন্দ্র বন্দ্যোপাধ্যায়। নাটকের উৎসর্গপত্রে নাট্যকার লিখেছিলেন—"এই পুস্তকে দুই একটা বীভৎস চরিত্রের অবতারণা দেখিয়া চমৎকৃত হইও না। সমাজে প্রকৃতই ওই ভয়ানক পাপ প্রবেশ করিয়াছে, এবং পাপের চিত্র এবং পরিণতি, চক্ষের উপর না ধরিলে তাহাতে ঘৃণা বা আতঙ্ক আসিবে কেমন করিয়া? আর যতক্ষণ পাপে ঘৃণা ও ভয় জন্মায়, ততক্ষন তাহার উচ্ছেদের সম্ভাবনা আছে কি? কাজেই পিশাচ পিশাচীর কদাকার চিত্র অঙ্কিত করিতে হইয়াছে। নিজের ইচ্ছা অনিচ্ছা বিবেচনা করি নাই।"

এ নাটকের অভিনয়ের সমালোচনা প্রসঙ্গে অমৃতবাজার পত্রিকা লিখেছিল—
A new socity drama entitled "Kal Parinaya" wa· put on board the stage of this popular place of amusement on Saturday night last, before a large and appreciative audience. This book is a masterpiece, and the repeated out bursts of applause from the auditorium declared the performance a signal success. [ 22. 3. 1902 ]

উপেন্দ্রনাথ বিদ্যাভূষণ তাঁর বিনোদিনী ও তারাসুন্দরী নামক গ্রন্থে লিখেছেন—[ কাল পরিণয়ে] "এই মোক্ষদার ভূমিকাটি শ্রীমতী তারাসুন্দরী এতদূর সুন্দর অভিনয় করিয়াছিল যে কলিকাতায় বিখ্যাত জমিদার ৺অনাথনাথ দেব মহাশয় তাহার এই অভিনয় দেখিয়া একখানি স্বর্ণ পদক প্রদান করিয়াছিলেন।"

**কুলীনকুলসর্বস্ব**—সমাজ সমস্যামূলক নাটক। নাট্যকার: রামনারায়ণ তর্করত্ন। নাটকটি রচিত হয় ১৮৫৪ খ্রীষ্টাব্দে। কুলীন প্রথাকে সমালোচনা করে নাটক লিখবার জন্য রংপুরের কুণ্ডীগ্রামের জমিদার কালীচন্দ্র রায় চৌধুরী সাময়িকপত্রে বিজ্ঞাপন দিয়েছিলেন। তাতে বলা হয়েছিল—"বল্লাল সেনীয় কৌলিন্য প্রথা প্রচলিত থাকায় কুলীন কামিনীগণের এক্ষণে যেরূপ দুর্দ্দশা ঘটিতেছে, তদ্বিষয়ক প্রস্তাব সম্বলিত 'কুলীনকুলসর্ব্বস্ব' নামে এক

নবীন নাটিকা যিনি রচনা করিয়া রচকগনের মধ্যে সর্ব্বোৎকৃষ্টতা দর্শাইতে পারিবেন তিনি তাঁহাকে ৫০ টাকা পারিতোষিক দিবেন।" রামনারায়ণ এই মর্মে সাড়া দিয়ে 'কুলীন কুলসর্বস্ব' রচনা করে পারিতোষিক পেয়েছিলেন। নাট্যকার বিজ্ঞাপনে লিখেছিলেন—"পুরাকালে বল্লাল ভূপাল, আবহমান প্রচলিত জাতি মর্য্যাদা মধ্যে স্বকপোল কল্পিত কুলমর্য্যাদা প্রচার করিয়া যান, তৎ প্রথায় অধুনা বঙ্গস্থলী যেরূপ দুরবস্থাগ্রস্ত হইয়াছে, তদ্বিষয়ে কোন প্রস্তাব লিখিতে আমি নিতান্ত অভিলাষী ছিলাম।"

কলকাতায় এ নাটকের প্রথম অভিনয় হয়েছিল ১৮৫৭ খ্রীষ্টাব্দের মার্চ মাসের প্রথম সপ্তাহে। 'এডুকেশন গেজেটে' এ অভিনয়ের সংবাদ প্রকাশিত হয়েছিল। এ অভিনয়ের উল্লেখ করে 'হিন্দু প্যাট্রিয়ট' ১৮৫৭ খ্রীষ্টাব্দের ১৯ শে মার্চ মন্তব্য করেছিল—The Educational Gazette states that the well known farce of Koolino Koolo-shorbushya was acted in the great private residence of a Baboo in Calcutta with great success :

জয়রাম বসাকের বাড়ীতে অভিনয় হয়েছিল। এ সম্পর্কে অভিনেতা মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় তাঁর স্মৃতিচারণে বলেছেন—"চরকডাঙ্গা রোডে ( বর্তমান টেগোর ক্যাসেল রোড ) রামজয় বসাকের বাড়ীর উঠোনে ষ্টেজ বাঁধা হইয়াছিল, ইষ্ট ইণ্ডিয়া রেল কোম্পানীর এজেণ্টের অফিসের বড় বাবু রাজেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের তত্ত্বাবধানে রঙ্গমঞ্চ প্রস্তুত হইল। জগদ্দুর্লভ বসাক তাঁহাকে উক্ত কাজে যথেষ্ট সাহায্য করিয়াছিলেন। রঙ্গমঞ্চের ঠিক সম্মুখের দোতলায় আমাদের Rehearsal হইত, তালিম রাজেন্দ্রবাবুই আমাদের শিক্ষা দিতেন। আমাদের এই Rehearsal প্রত্যহ হইত না, শুধু শনিবার ও বুধবার রাত্রিতে হইত। নাটকের রচয়িতা পণ্ডিত রামনারায়ণ কখনও তথায় আসিতেন না, একদিন মাত্র কেবল নাটকের অভিনয় দেখিতে আসিয়াছিলেন।...

"কুলীন কুলসর্ব্বস্ব নাটক এই বাড়ীতে চার বার অভিনীত হইয়াছিল। রাজেন্দ্রবাবু ও জগদ্দুর্লভ বাবু দিব্য ভুঁড়ি লইয়া মাথায় লম্বা টিকি বিলম্বিত

করিয়া ব্রাহ্মণ পণ্ডিত সাজিয়াছিলেন। রাজেন্দ্রবাবুর হস্তে একটি শামুকের নস্যাধার। তাঁহারা দুইজনে যখন তর্কবিতর্ক করিতেন, তখন শ্রোতৃবৃন্দ হাসিয়া এ উহার গায়ে পড়িত। আমি কুলাচার্য্য সাজিতাম।" [ পুরাতন প্রসঙ্গ ] **কৌতুকসর্ব্বস্ব**—১৮২৮ সনে দুই অঙ্কে সমাপ্ত 'কৌতুকসর্ব্বস্ব' নামে একটি নাটক প্রকাশিত হয়। "হাস্যার্ণব'কে দ্বিতীয় ধরিলে এটি বাংলাদেশে প্রকাশিত তৃতীয় নাটক ; ইহা গোপীনাথ চক্রবর্ত্তীকৃত সংস্কৃত 'কৌতুকসর্ব্বস্ব' অবলম্বনে হরিনাভি-নিবাসী রামচন্দ্র তর্কালঙ্কার কর্তৃক রচিত। নাটকটির আখ্যানভাগ কলিবৎসল রাজার উপাখ্যান। কিন্তু ইহা সংস্কৃতের যথাযথ অনুবাদ নহে ; স্থানে স্থানে বাংলা গদ্য ও পদ্যে অনুবাদ দেওয়া আছে মাত্র।" [ বঙ্গীয় নাট্যশালার ইতিহাস—ব্রজেন্দ্র নাথ বন্দ্যোপাধ্যায় ] এখানে উল্লেখযোগ্য কুলীনকুলসর্বস্বের নাট্যকার রামনারায়ন তর্করত্নও হরিনাভি নিবাসী ছিলেন।

**গ্রাম্যবিভ্রাট**—প্রহসন। নাট্যকার: অমৃতলাল বসু। ১৮৯৮ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারী ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত। গিরিশচন্দ্রের ছেলে সুরেন্দ্রনাথ [ দানিবাবু ] ঘোলা কামারের ভূমিকায় অভিনয় করেছিলেন। এই ভূমিকার অভিনয় দেখিয়া নাট্যকার অমৃতলাল বসু মহাশয় দানীবাবুর প্রতি আশীর্বাদ বর্ষন করিয়া গিরিশচন্দ্রকে বলিয়াছিলেন—'গুরুদেব, আপনি কি ভুল কচ্ছেন, ওঁকে Comic part দেন না। অর্দ্ধেন্দুর পরে ওঁর মত কমিক্ পার্ট করবার লোক ষ্টেজে নেই।' [ বঙ্গ রঙ্গমঞ্চ ও দানীবাবু—হেমেন্দ্রনাথ দাশগুপ্ত ] নাট্যকার অমৃতলাল বসু সম্ভবত রমানাথ স্মৃতিরত্ন ভূমিকায় অভিনয় করেছিলেন।

**জনা**—পৌরাণিক নাটক। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। ১৩০০ সালের ৯ পৌষ ( ইং ২৩ ডিসেম্বর ১৮৯৩ ) মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত। প্রথম অভিনয়ের ভূমিকালিপি—

নীলধ্বজ—পণ্ডিত হরিভূষণ ভট্যাচার্য। প্রবীর—সুরেন্দ্রনাথ ঘোষ। অগ্নি ও ভৈরব—অঘোরনাথ পাঠক। বিদূষক—অর্ধেন্দুশেখর মুস্তফী। শ্রীকৃষ্ণ—রাণুবাবু। মহাদেব ও ভীম—দাসুবাবু। অর্জুন—চুনীলাল দেব। বৃষকেতু—

কৃষ্ণলাল চক্রবর্তী। অনুশাল্ব ও উলুক—অ্যাঙ্গাস (অনুকূলচন্দ্র বটব্যাল) ১ম গঙ্গারক্ষক—পদবাবু। ২য় গঙ্গারক্ষক—গোবর্ধনচন্দ্র বন্দ্যোপাধ্যায়। কাম—হরিদাসী (টল)। মন্ত্রী—নিবারণচন্দ্র মুখোপাধ্যায়। সেনাপতি ও পাণ্ডবদূত—নীলমণি ঘোষ। সেনানায়ক—বিজয়কৃষ্ণ বসু। প্রবীরের দূত—মাণিকলাল ভট্টাচার্য। জনা—তিনকড়ি দাসী। স্বাহা ও রতি—শরৎকুমারী। মদনমঞ্জরী—ভূষনকুমারী। বসন্তকুমারী—কুসুমকুমারী। নায়িকা—ভবতারিণী। ব্রাহ্মণী ও গঙ্গা - হরিমতী (গুলফন)।

হেমেন্দ্রনাথ দাশগুপ্ত লিখেছেন অর্জুনের ভূমিকায় কুমুদ সরকার অভিনয় করেছিলেন। প্রসঙ্গত উল্লেখযোগ্য, কয়েক রাত্রি অভিনয় করে অর্ধেন্দুশেখর এমারেল্ড থিয়েটারে চলে গেলে গিরিশচন্দ্র স্বয়ং বিদূষকের ভূমিকায় অভিনয় করেন।

**জামাই বারিক**—প্রহসন। নাট্যকার: দীনবন্ধু মিত্র। রচনাকাল ১৮৬২ খ্রীষ্টাব্দ। প্রথম অভিনয় ন্যাশনাল থিয়েটারে ১৮৭২ খ্রীষ্টাব্দের ১৪ই ডিসেম্বর। এই হিসেবে এটি সাধারণ রঙ্গালয়ে অভিনীত দ্বিতীয় নাটক। প্রথম নাটক, বলা বাহুল্য, দীনবন্ধুর নীলদর্পন। পদ্মলোচন সেজেছিলেন অর্ধেন্দুশেখর মুস্তফী। এই অভিনয় সম্পর্কে অমৃতলাল বসু স্মৃতিকথায় বলেছেন—"কেবলমাত্র নীলদর্পন নাটকখানি লইয়া আমরা কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিলাম। শুধু একখানা নাটক কতদিন লোকের ভাল লাগিতে পারে? নীলদর্পন দুই রাত্রি অভিনীত হইবার পরই আমরা জামাই বারিকের রিহার্সাল আরম্ভ করিয়া দিলাম।" [পুরাতন প্রসঙ্গ] ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় অবশ্য লিখেছেন "নীলদর্পন নাটকের প্রথম ও দ্বিতীয় অভিনয়ের মধ্যে ন্যাশনাল কর্তৃক 'জামাই বারিক' অভিনীত।" [বঙ্গীয় নাট্যশালার ইতিহাস]

**তরুবালা**—সামাজিক নাটক। নাট্যকার: অমৃতলাল বসু। ১৮৯০ খ্রীষ্টাব্দের ২০ ডিসেম্বর ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত হয়। ভূমিকালিপি—

ঠাকুরদা—নীলমাধব চক্রবর্তী। ঠানদিদি—গঙ্গামনি। তরুবালা—প্রমদা।

অখিল—অমৃতলাল মিত্র। বেহারী খুড়ো—অমৃতলাল বসু। শান্তা—নগেন্দ্র। পারুল—মানদা। হীরালাল—অক্ষয় কোঁয়র।

ইণ্ডিয়ান মিরর পত্রিকায় ১৮৯১ খ্রীষ্টাব্দের ৭ই জানুয়ারী তরুবালা প্রযোজনার প্রশংসা করা হয়েছিল।

**তাজ্জব ব্যাপার**—প্রহসন। নাট্যকার : অমৃতলাল বসু। ১৮৮৯ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারী ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত।

**তুফানী**—প্রহসন। নাট্যকার : অতুলকৃষ্ণ মিত্র। ১৯০৮ খ্রীষ্টাব্দের ১৭ই জুলাই মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত হয়। বিভিন্ন ভূমিকায় অংশ নিয়েছিলেন—

তুফানি—অহীন্দ্রনাথ দে। জাফর—অর্ধেন্দুশেখর মুস্তফী। দেবকণ্ঠ বাগচী সঙ্গীত পরিচালনা করেছিলেন।

**দলিতা ফণিনী**—রোমান্টিক নাটক। নাট্যকার : অমরেন্দ্রনাথ দত্ত। ৩০শে নভেম্বর ১৯০৭ মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত। ভূমিকালিপি—

বিশ্বনাথ রাও—তারকনাথ পালিত। নরেন্দ্রনাথ—অমরেন্দ্রনাথ দত্ত। সোরাবজী—অক্ষয়কুমার চক্রবর্তী। মোহন—নৃপেন্দ্র চন্দ্র বসু। রমাবাই—কুসুম কুমারী। বিলাসবতী—হরিসুন্দরী (ব্ল্যাকি)। মোহিনী—তিনকড়ি (ছোট)।

হেমেন্দ্রনাথ দাশগুপ্ত লিখেছেন রমাবাই ও বিলাসবতী যথাক্রমে নগেন্দ্র বালা ও কুসুম কুমারী অভিনয় করেছিলেন। [ ভারতীয় নাট্য মঞ্চ ১ম খণ্ড ]

**দুর্গাদাস**—ঐতিহাসিক নাটক। নাট্যকার : দ্বিজেন্দ্রলাল রায়। প্রথম অভিনয় হয়েছিল মিনার্ভা থিয়েটারে ১৯০৬ খ্রীষ্টাব্দের ৮ই ডিসেম্বর। ভূমিকালিপি—

দুর্গাদাস—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। রাজিয়া—সুশীলা। দিলীর—তারকনাথ পালিত। মহামায়া—প্রকাশ। তাঁহাবর—মন্মথনাথ পাল (হাঁদুবাবু)। আকবর—ক্ষেত্র মোহন মিত্র। ঔরঙ্গজেব—প্রিয়নাথ ঘোষ।

**নন্দকুমার**—ঐতিহাসিক নাটক। নাট্যকার : ক্ষীরোদ প্রসাদ বিদ্যাবিনোদ। ২৮ আগষ্ট ১৯০৭ খ্রীষ্টাব্দে ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত। ভূমিকালিপি—

নন্দকুমার—নগেন্দ্রনাথ মুখোপাধ্যায়। বাপুদেব শাস্ত্রী—মহেন্দ্র চৌধুরী। হেষ্টিংস—অক্ষয় কোঁয়র। প্রমদা—বসন্তকুমারী। দস্যু সর্দার—ননী দত্ত। রাধিকা—তারাসুন্দরী।

**নরমেধ যজ্ঞ**—পৌরানিক ইতিবৃত্তমূলক নাটক। নাট্যকার: রাজকৃষ্ণ রায়। নরমেধ যজ্ঞ "ভক্তি ও করুণ রসাশ্রিত পৌরাণিক নাটক"—রূপে উল্লিখিত হয়েছিল। প্রথম অভিনয় ষ্টার থিয়েটারে ১৮৯১ খ্রীষ্টাব্দের ১৩ই জুন। বিভিন্ন ভূমিকায় অংশ নিয়েছিলেন—

সিদ্ধার্থ—অমৃতলাল মিত্র। মহানন্দ—অমৃতলাল বসু। যযাতি—উপেন্দ্রনাথ মিত্র। মনি দত্ত—তারা সুন্দরী। কাত্যায়নি—গঙ্গামনি। কুশ—নলিনী।

'নরমেধ যজ্ঞ' নামে আরেকটি নাটক পাওয়া যায়, লেখকের নাম নবকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়। নাটকটি ১৮৮১ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়েছিল। এটির অভিনয় হয়েছিল কিনা জানা যায় না। 'কিছু কিছু বুঝি' প্রহসনের লেখক ভোলানাথ মুখোপাধ্যায়ও 'নরমেধ যজ্ঞ' নামে একটি নাটক লিখেছিলেন। প্রকাশিত হয়েছিল ১৮৯২ খ্রীষ্টাব্দের ২০ জানুয়ারী।

**নীলদর্পন**—দীনবন্ধু মিত্রের প্রথম নাটক। প্রকাশিত হয়েছিল ১৮৬০ খ্রীষ্টাব্দে। প্রকাশকালে নাট্যকারের নাম ছিল না। বাঙলা রঙ্গ মঞ্চের ইতিহাসে 'নীলদর্পন' ইতিহাস সৃষ্টি করেছিল। বাঙলা সাধারণ রঙ্গালয় প্রতিষ্ঠিত হয়েছিল নীলদর্পন নাট্যাভিনয়ের মাধ্যমে। ১৮৭২ খ্রীষ্টাব্দের ৭ই ডিসেম্বর জোড়াসাকো মধুসূদন সান্যালের বাড়ীতে ন্যাশনাল থিয়েটার কর্তৃক নীলদর্পন অভিনীত হয়। বাঙলা সাধারণ রঙ্গালয়ের সূত্রপাত হিসেবে ঘটনাটি চিহ্নিত হয়েছে। অবশ্য নীলদর্পনের অভিনয় নাকি এটিই প্রথম নয়। এর আগে ঢাকার পাড়ায় পাড়ায় ১৮৬০—৬১ খ্রীষ্টাব্দে নাটকটি অভিনীত হয়েছিল। যাই হোক, ন্যাশনাল থিয়েটারে অভিনীত প্রথম অভিনয়ের ভুমিকালিপি দেওয়া হল—

গোলক বসু, উড সাহেব, জনৈক রাইয়ত ও সাবিত্রী—অর্ধেন্দুশেখর মুস্তফী। নবীন মাধব—নগেন্দ্র বন্দ্যোপাধ্যায়। বিন্দু মাধব—কিরণ বন্দ্যোপাধ্যায়।

তোরাপ, রাইচরণ, গোপ ও নীলকরদিগের মোক্তার—মতিলাল সুর। সাধুচরণ, ম্যাজিষ্ট্রেট ও পদী ময়রানী—মহেন্দ্রলাল বসু। সৈরিন্ধ্রি—অমৃতলাল বসু। রোগ সাহেব—অবিনাশ কর। গোপী দেওয়ান—শিব চট্টোপাধ্যায়। মোক্তার ও আদুরী—গোপাল দাস। কবিরাজ—শশী দাস। সরলতা—ক্ষেত্র গাঙ্গুলী। রেবতী—তিনকড়ি মুখোপাধ্যায়। লাঠিয়াল—পূর্ণ মিত্র। রাখাল—যদু ভট্টাচার্য। খালাসী—গোলক বন্দ্যোপাধ্যায়।

প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে ন্যাশনাল থিয়েটারের প্রথম অভিনয়ে গিরিশচন্দ্র ঘোষ যোগদান করেন নি। বরং বেনামে এ অভিনয়ের নিন্দা করে সংবাদপত্রে চিঠি লেখেন এবং একটি ব্যঙ্গ কবিতা রচনা করেন।

**নুরজাহান**—ঐতিহাসিক নাটক। নাট্যকার : দ্বিজেন্দ্রলাল রায়। ১৯০৮ খ্রীষ্টাব্দের ১৪ই মার্চ মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত। ভূমিকালিপি—

নুরজাহান—প্রকাশ। লয়লা—সুধীরা। যোধাবাই—হেমন্তকুমারী। জাহাঙ্গীর—প্রিয়নাথ ঘোষ।

**পদ্মিনী**—ঐতিহাসিক নাটক। নাট্যকার : ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। প্রথম অভিনয় ষ্টার থিয়েটারে। তারিখ ২৩শে ডিসেম্বর ১৯০৫। ভূমিকালিপি—

পদ্মিনী—বসন্তকুমারী। আলাউদ্দীন—মহেন্দ্র চৌধুরী। লক্ষ্মণসিংহ—অমৃতলাল মিত্র। ভীমসিংহ—উপেন্দ্রনাথ মিত্র। নসীবন—নরীসুন্দরী। নসীবনের পিতা—অক্ষয় কোঁয়র। হামিরের মা—সরযূবালা।

**পয়জারে পাজী**—প্রহসন। নাট্যকার : দুর্গাদাস দে। ১৮৯১ খ্রীষ্টাব্দের মে মাস থেকে ১৮৯২ খ্রীষ্টাব্দের ফেব্রুয়ারী মাসের মধ্যে যে কোন এক সময়ে সিটি থিয়েটারে অভিনীত হয়েছিল।

**পাণ্ডব নির্বাসন**—পৌরাণিক নাটক। নাট্যকার : কেদার চৌধুরী। প্রথম অভিনয় ৮ই অক্টোবর, ১৮৮৭। ভূমিকালিপি—

দ্রৌপদী—ভুনী (বনবিহারিণী)। দুর্যোধন—মহেন্দ্রনাথ বসু। ধৃতরাষ্ট্র—অর্ধেন্দুশেখর মুস্তফী। শকুনি—রাধামাধব কর। যুধিষ্ঠির—মতিলাল সুর। ভীম—ঠাকুরদাস চট্টোপাধ্যায়। ভানুমতী—কিরণশশী (ছোটরাণী)।

"সুপ্রসিদ্ধ শিল্পী জহরলাল ধর এবং শ্রীযুক্ত শশিভূষণ দে সম্পাদিত উৎকৃষ্ট দৃশ্যপট এবং বহুমূল্য পোষাক-পরিচ্ছদ বিদ্যুতালোক প্রতিফলিত হইয়া দর্শক-মণ্ডলীকে চমৎকৃত করিয়া তুলিয়াছিল।"

[ গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায় ]

প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে, ১৮৫৭ খ্রীষ্টাব্দের ২২ জানুয়ারী 'পাণ্ডব নির্বাসন' নামে আরেকটি নাটক বেঙ্গল থিয়েটারে অভিনীত হয়েছিল। নাটকটি লিখেছিলেন বিহারীলাল চট্টোপাধ্যায়।

**পূর্ণচন্দ্র**—ভগবদ্ বিশ্বাসমূলক নাটক। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। প্রথম অভিনয়: ১৭ মার্চ, ১৮৮৮। স্থান: এমারেল্ড থিয়েটার। বিভিন্ন ভূমিকায় অভিনয় করেছিলেন—

শালিবাহন—মহেন্দ্রলাল বসু। পূর্ণচন্দ্র—গোলাপসুন্দরী ( সুকুমারী দত্ত )। দামোদর—মতিলাল সুর। সেবাদাস—পণ্ডিত হরিভূষণ ভট্টাচার্য। জম্বু (চামার)—শিবচন্দ্র চট্টোপাধ্যায়। গোরক্ষনাথ—ঠাকুরদাস চট্টোপাধ্যায় ( দাসুবাবু )। ইচ্ছা—ক্ষেত্রমণি। লুনা—বনবিহারিনী! শারী—কুসুমকুমারী। সুন্দরা—কিরণশশী ( ছোট রাণী )।

নাটকটির সঙ্গীতাচার্য ছিলেন শশিভূষণ কর্মকার এবং রঙ্গভূমি সজ্জাকর ছিলেন ধর্মদাস সুর ও শশিভূষণ দে।

"অভিনয় আরম্ভ হইবার পূর্বে থিয়েটারের স্বত্বাধিকারী গোপাললাল বাবুর উক্তি ও তাঁহার স্বাক্ষরিত একটি কবিতা মহেন্দ্রলাল বসু কর্তৃক পঠিত হয়। কবিতাটি গিরিশচন্দ্রের রচিত।" [ গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায় ]।

**প্রতাপাদিত্য**—ঐতিহাসিক নাটক। নাট্যকার: ক্ষীরোদপ্রসাদ বিদ্যা-বিনোদ। নাটকটির পুরো নাম। বঙ্গের প্রতাপাদিত্য। প্রথম অভিনয়: ১৫ই আগষ্ট, ১৯০৩ খ্রীষ্টাব্দ। স্থান: স্টার থিয়েটার। ভূমিকালিপি—

প্রতাপাদিত্য—অমৃতলাল মিত্র। বিক্রমাদিত্য ও রডা—অর্ধেন্দুশেখর মুস্তফী। বিজয়া—নরীসুন্দরী। বসন্ত রায়—অক্ষয় কোঁয়র। গোবিন্দদাস—

কাশীনাথ চট্টোপাধ্যায়। আকবর—উপেন্দ্রনাথ মিত্র। সেলিম—ননীলাল দত্ত। চণ্ডীবর—নগেন্দ্র মুখোপাধ্যায়।

**প্রফুল্ল**—সামাজিক নাটক। নাট্যকার : গিরিশচন্দ্র ঘোষ। ১৮৮৯ খ্রীষ্টাব্দের ২৭শে এপ্রিল স্টার থিয়েটারে প্রথম অভিনীত হয়। প্রথম রজনীর অভিনেতৃবৃন্দ—

যোগেশ—অমৃতলাল মিত্র। রমেশ—অমৃতলাল বসু। সুরেশ—কাশীনাথ চট্টোপাধ্যায়। যাদব—তারাসুন্দরী। পীতাম্বর—মহেন্দ্রনাথ চৌধুরী। কাঙালী চরণ—শ্যামাচরণ কুণ্ডু। শিবনাথ—রাণুবাবু। মদন ঘোষ ও ১ম ব্যাপারী—নীলমাধব চক্রবর্তী। ভজহরি—বেলবাবু। অনাঃ ম্যাজিষ্ট্রেট—রামতারণ সান্যাল। ব্যাঙ্কের দারোয়ান ও জমাদার—উপেন্দ্রনাথ মিত্র। ইনস্পেকটার প্রবোধচন্দ্র ঘোষ। ইন্‌টারপ্রেটার ও জেল ডাক্তার—বিনোদ বিহারী সোম (পদবাবু)। ২য় ব্যাপারী ও টারন্‌কি—অক্ষয়কুমার চক্রবর্তী। শুঁড়ি—শশিভূষণ চট্টোপাধ্যায়। ডাক্তার—নীলমণি ঘোষ। জনৈক লোক—অঘোরনাথ পাঠক। উমাসুন্দরী—গঙ্গামণি। জ্ঞানদা—কিরণবালা। প্রফুল্ল—ভূষণকুমারী। জগমণি—টুন্নামণি। বাড়ীওয়ালী—জগত্তারিনী। ইতর স্ত্রীলোক (মাতালনী)—বনবিহারিনী। ঘোমটাওয়ালীদ্বয়—প্রমদাসুন্দরী ও কুসুমকুমারী (খোঁড়া)।

"এই নাটকের সমালোচনা স্টেটস্‌ম্যান পত্রিকায় ধারাবাহিক তিন দিবস বাহির হয়। এরূপ সমালোচনা দেশীয় কোনও পুস্তকের এতাবৎ ঘটে নাই।" [ গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায় ]

**প্রমোদরঞ্জন**—গীতিনাট্য। নাট্যকার : ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। প্রথম অভিনয় রয়েল বেঙ্গল থিয়েটার। তারিখ ২৫শে সেপ্টেম্বর, ১৮৯৫। চঞ্চলকুমারের ভূমিকায় অভিনয় করেছিলেন নৃপেন্দ্রনাথ বসু।

**ফুলশয্যা**—বিয়োগান্ত দৃশ্যকাব্য। নাট্যকার : ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। প্রথম অভিনয় হয়েছিল এমারেল্ড থিয়েটারে ৩১ শে আগষ্ট, ১৮৯৫ খ্রীষ্টাব্দে। অভিনেতা অর্ধেন্দুশেখর মুস্তফী এমারেল্ড থিয়েটার লীজ নিয়ে কয়েকটি নাটক প্রযোজনা করেন। 'ফুলশয্যা' তাদের মধ্যে একটি।

**বলিদান**—সামাজিক নাটক। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। প্রথম অভিনয়: ২৬ শে চৈত্র, ১৩১১ সাল (ইং ৮ই এপ্রিল ১৯০৫)। স্থান: মিনার্ভা থিয়েটার। প্রথম রজনীর ভূমিকায় অংশগ্রহণকারী অভিনেতৃবর্গ—

করুণাময়—গিরিশচন্দ্র ঘোষ। রূপচাঁদ—অর্দ্ধেন্দুশেখর মুস্তফী। দুলালচাঁদ—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। মোহিতমোহন—ক্ষেত্রমোহন মিত্র। ঘনশ্যাম—মণীন্দ্রনাথ মণ্ডল (মণ্টুবাবু)। কিশোর—অপরেশচন্দ্র মুখোপাধ্যায়। কালী ঘটক—জীবনকৃষ্ণ পাল। রমানাথ—মন্মথনাথ পাল (হাঁদুবাবু)। নলিন—ধীরেন্দ্রনাথ। মুকুন্দলাল—অতুলচন্দ্র গঙ্গোপাধ্যায়। ইনস্পেক্টার—নগেন্দ্রনাথ ঘোষ। উকীল—জ্ঞানকালী চট্টোপাধ্যায়। সরস্বতী—তারাসুন্দরী। যশোমতী—সরোজিনী। রাজলক্ষ্মী—নগেন্দ্রবালা। জোবি—সুশীলাবালা। মাতঙ্গিনী—সুধীরাবালা (পটল)। কিরণ্ময়ী—কিরণবালা। হিরণ্ময়ী—চারুবালা। জ্যোতির্ময়ী—মনোরমা। ভামিনী—পান্নাসুন্দরী। করুণাময়ের ঝি—চপলা-সুন্দরী।

এ ছাড়া এ নাটকের অন্যান্য দায়িত্ব পড়েছিল এভাবে—

শিক্ষক—গিরিশচন্দ্র ঘোষ ও অর্দ্ধেন্দুশেখর মুস্তফী (সহকারী)। রঙ্গভূমি-সজ্জাকর—শ্যামাচরণ কুণ্ড। সুর সংযোজনা—রায় বৈকুণ্ঠনাথ বসু।

হেমেন্দ্রনাথ দাশগুপ্ত লিখেছেন মুকুন্দের ভূমিকায় অভিনয় করেছিলেন হরিদাস দত্ত এবং নিভাননীর ভূমিকা নিয়েছিলেন কিরণবালা। জ্যোর্তিময়ী সেজেছিলেন মনোরমা।

**বিবাহ বিভ্রাট**—প্রহসন। নাট্যকার: অমৃতলাল বসু। প্রথম অভিনয় হয়েছিল ২২শে নভেম্বর ১৮৮৪ খ্রীষ্টাব্দ। স্থান: ষ্টার থিয়েটার। অভিনয়ে অংশ নিয়েছিলেন—

মিঃ সিং—অমৃতলাল বসু। মিসেস বিলাসিনী কারফরমা—বিনোদিনী। ঝি—ক্ষেত্রমণি। কর্তা—নীলমাধব চক্রবর্তী। নন্দ—অঘোরনাথ পাঠক।

**বিমাতা**—পারিবারিক নাটক। নাট্যকার: অমৃতলাল বসু। নাটকটির

পুরো নাম 'বিমাতা বা বিজয় বসন্ত'। প্রথম অভিনয় হয়েছিল ষ্টার থিয়েটারে ১৮৯৩ খ্রীষ্টাব্দের ২৬শে আগস্ট। প্রথম অভিনয়ে অংশ নিয়েছিলেন—

রাজা—উপেন্দ্রনাথ মিত্র। বলবন্ত—অমৃতলাল মিত্র। বিজয়—তারাসুন্দরী। বটুকচাঁদ—রাধামাধব কর। দুর্জয়মণি—নগেন্দ্রবালা। শান্তা—গঙ্গামণি। শ্যামা—অক্ষয়কালী কোঁয়র।

**বিয়ে পাগলা বুড়ো**—প্রহসন। নাট্যকার: দীনবন্ধু মিত্র। প্রথম অভিনয় হয়েছিল ন্যাশনাল থিয়েটারে—১৮৭৩ সনের ১৫ই জানুয়ারী বুধবার। এর আগে ন্যাশনাল থিয়েটারে শুধু মাত্র শনিবার অভিনয় হত। বুধবারেও অভিনয় করা স্থির হলে 'বিয়ে পাগলা বুড়ো' ও কয়েকটি প্যাণ্টোমাইম অভিনীত হয়েছিল। এ অভিনয় সম্পর্কে 'মধ্যস্থ' পত্রিকা (৬ই মাঘ, ১২৭৯ সাল) লিখেছিল—

"সর্বাগ্রে 'বিয়ে পাগলা বুড়ো'র অভিনয় হইল। প্রথমে নট, পরে রতা, কেশব, ভুবন প্রভৃতির পালা। তাঁহাদিগের অভিনয় সাধারণতঃ উত্তম হইয়াছিল, কেবল মাঝে মাঝে একটু আধটু দোষ ছিল।...

"রাজিবের অভিনয় সম্পূর্ণ সন্তোষজনক ও হাস্যোদ্দীপক হইয়াছিল।"

প্রসঙ্গত উল্লেখযোগ্য রাজিবের ভূমিকায় অভিনয় করেছিলেন স্বয়ং অর্ধেন্দুশেখর মুস্তফী।

**বিদ্যাসুন্দর**—ভারতচন্দ্রের এ নামের বিখ্যাত গ্রন্থের নাট্যরূপ কেমন হয়েছিল জানা যায় না। নাটকটি কখনও প্রকাশিত হয় নি। এটি অভিনীত হয়েছিল শ্যামবাজারের নবীনচন্দ্র বসুর বাড়ীতে ৬ই অক্টোবর, ১৮৩৫। বর্তমান শ্যামবাজার ট্রামডিপোর স্থানে নবীনচন্দ্র বসুর বাড়ী ছিল। এ অভিনয়ের বিস্তৃত বিবরণ পাওয়া যায় ২২শে অক্টোবর তারিখের 'হিন্দু পায়োনিয়ার' নামক ইংরেজী পাক্ষিক পত্রে [ দ্রঃ বঙ্গীয় নাট্যশালার ইতিহাস ]। বিদ্যার চরিত্রে রাধামণি বা মণি এবং রাণী ও মালিনীর ভূমিকায় জয়দুর্গা নামক জনৈক প্রৌঢ় রমণীর অভিনয়ের উচ্ছ্বসিত প্রশংসা করা হয়েছিল। এ নাট্যাভিনয়টিকে বাঙ্গালীর

প্রচেষ্টায় প্রথম বাঙলা নাটক অভিনয় বলা যেতে পারে। প্রসঙ্গত উল্লেখযোগ্য। বাঙালীর এই নাট্যপ্রচেষ্টায় মহিলাগণই স্ত্রীভূমিকায় অভিনয় করেছিলেন। সে যুগের পক্ষে এটি একটি বিস্ময়কর ব্যাপার।

**ভদ্রার্জুন**—অর্থাৎ অর্জুন কর্তৃক সুভদ্রা হরণ। নাট্যকার: তারাচরণ শিকদার। প্রথম মুদ্রিত বাঙলা নাটক। প্রকাশিত হয়েছিল ১৮৫২ খ্রীষ্টাব্দে। ভূমিকায় নাট্যকার লিখেছিলেন—

"বহুকালাবধি সকল জাতির মধ্যেই নাটক প্রচলিত আছে, এবং রঙ্গভূমিতে তৎ সম্বন্ধীয় অভিনয়াদি দর্শন শ্রবণ করিয়া অনেকে আমোদ প্রকাশ করেন। এতদ্দেশীয় কবিগণ প্রণীত অসংখ্য নাটক সংস্কৃত ভাষায় প্রচারিত আছে, এবং বঙ্গভাষায় তাহার কয়েক গ্রন্থের অনুবাদও হইয়াছে; কিন্তু আক্ষেপের বিষয় এই, যে এদেশে নাটকের ক্রিয়া সকল রচনার শৃঙ্খলানুসারে সম্পন্ন হয় না। কারণ কুশীলবগণ রঙ্গভূমিতে আসিয়া নাটকের সমুদায় বিষয় কেবল সঙ্গীতে দ্বারা ব্যক্ত করে, এবং মধ্যে মধ্যে অপ্রয়োজনেই ভণ্ডগণ আসিয়া ভণ্ডামি করিয়া থাকে। বোধ হয়, কেবল উপযুক্ত গ্রন্থের অভাবই ইহার মূল কারণ। তন্নিমিত্ত মহাভারতীয় আদিপর্ব হইতে সুভদ্রাহরণ নামক প্রস্তাব সঙ্কলন করিয়া এই নাটক রচনা করিলাম।" নাটকটি কখনো অভিনীত হয় নি।

**ভানুমতী চিত্তবিলাস**—শেকসপীয়রের Merchant of Venice নামক নাটকের মর্মানুবাদ। গদ্য ও পদ্যে রচিত। নাট্যকার: হরচন্দ্র ঘোষ। প্রকাশকাল ১৮৫৩ সন। নাটকটি অভিনয়যোগ্য ছিল না। কখনো অভিনীত হয়ও নি।

**ভ্রমর**—সামাজিক নাটক। বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের 'কৃষ্ণকান্তের উইল' উপন্যাসের নাট্যরূপ। নাট্যরূপ দিয়েছিলেন অমরেন্দ্রনাথ দত্ত। হেমেন্দ্রনাথ দাশগুপ্ত লিখেছেন 'বারুণী পুকুর ও পোষ্টাপিস প্রভৃতি দৃশ্য গিরিশ কর্তৃক সংযোজিত।' নাটকটি প্রথম অভিনীত হয়েছিল ক্লাসিক থিয়েটারে ১৮৯৯ সনের ১৬ই সেপ্টেম্বর। প্রথম অভিনয়ের ভূমিকালিপি—

কৃষ্ণকান্ত—মহেন্দ্রনাথ বসু। হরলাল—হরিভূষণ ভট্টাচার্য। গোবিন্দলাল—অমরেন্দ্রনাথ দত্ত। মাধবীনাথ—চণ্ডীচরণ দে। নিশাকর—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। ব্রহ্মানন্দ—পূর্ণচন্দ্র ঘোষ। হরে—নৃপেন্দ্র চন্দ্র বসু। সোনা—হীরালাল চট্টোপাধ্যায়। রূপো ও বিধা—অহীন্দ্রনাথ দে। স্বপ্না—অক্ষয়কুমার চক্রবর্তী। ভ্রমর—কুসুমকুমারী। রোহিনী—প্রমদাসুন্দরী। যামিনী—রী।

হেমেন্দ্রনাথ দাশগুপ্ত লিখেছেন যামিনীর ভূমিকায় অভিনয় করেছিলেন ভূষণকুমারী। সমকালীন পত্রপত্রিকায় অমরেন্দ্রনাথ ও কুসুমকুমারীর অভিনয়ের ভূয়সী প্রশংসা হয়েছিল।

**মীরকাসিম**—ঐতিহাসিক নাটক। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। ১৯০৬ সনের ১৬ই জুন নাটকটি মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত হয়। প্রথম অভিনয়ে অংশ গ্রহণ করেছিলেন—

মীরজাফর—গিরিশচন্দ্র ঘোষ। মীরকাসিম—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। সুজাউদ্দৌলা ও লাল সিং—মণীন্দ্রনাথ মণ্ডল (মণ্টুবাবু)। সাহ্ আলম ও আমিয়ট—Lt. Banyin (Amateur)। আলী ইব্রাহিম—তারকনাথ পালিত। সামসেরউদ্দীন ও ডাক্তার ফুলারটন—মন্মথনাথ পাল (হাঁদুবাবু)। তকী খাঁ—নগেন্দ্রনাথ ঘোষ। মহম্মদ আমীন—উপেন্দ্রনাথ বসাক। হায়বতুল্লা ও আয়াব আলী—জীবনকৃষ্ণ পাল। ফৌজদার-দূত—ননিলাল বন্দ্যোপাধ্যায়। জগৎশেঠ মহাতাব চাঁদ ও সমরু—পণ্ডিত হরিভূষণ ভট্টাচার্য। জগৎশেঠ স্বরূপচাঁদ—সুটবিহারী মিত্র। রায়দুর্লভ কৃষ্ণচন্দ্র ও সলিমান—জ্ঞানকালী চট্টোপাধ্যায়। রাজবল্লভ ও মহম্মদ ইশাখ—পান্নালাল সরকার। রামনারায়ণ ও আলম খাঁ—উপেন্দ্রনাথ ভট্টাচার্য। নন্দকুমার—সাতকড়ি গঙ্গোপাধ্যায়। ভ্যান্সিটার্ট—অটলবিহারী দাস। হলওয়েল, হে ও মেজর অ্যাডাম্স্—অর্ধেন্দুশেখর মুস্তফী। হেষ্টিংস—প্রকাশমণি। ইলিস, ব্যাটসন্ ও মনরো—ক্ষেত্রমোহন মিত্র। মাঝি—মন্মথনাথ বসু। কেল্ড ও জোন্স—ব্রজেন্দ্রনাথ চক্রবর্তী। জন কার্ণাক—

সত্যেন্দ্রনাথ দে। গুরগিণ খাঁ—খগেন্দ্রনাথ সরকার। খোজা পিক্রু—হরিদাস দত্ত। বাজিদ ও জাফর খাঁ—নির্মলচন্দ্র গঙ্গোপাধ্যায়। মণি বেগম—সুধীরা বালা ( পটল )। বেগম—সুশীলা বালা। তারা—তিনকড়ি দাসী।

নাট্যশিক্ষক ছিলেন গিরিশচন্দ্র ঘোষ ও অর্ধেন্দুশেখর মুস্তফী। সঙ্গীত শিক্ষক ছিলেন তারাপদ রায়।

**মুই হ্যাঁদু**—পঞ্চরং। নাট্যকার : বিহারীলাল চট্টোপাধ্যায়। রয়েল বেঙ্গল থিয়েটারে ১৮৯৩ সনের ২৫শে ডিসেম্বর অভিনীত হয়েছিল। বড়দিনের পঞ্চরং হিসেবে এটি দর্শকের সামনে উপস্থাপিত হয়েছিল। পঞ্চরংটির প্রধান ভূমিকায় অভিনয় করেছিলেন সুকুমারী দত্ত। 'মুই হ্যাঁদু' সম্পর্কে অনুসন্ধান পত্রিকায় ( ২৭শে জানুয়ারী ১৮৯৪ ) লেখা হয়েছিল—

"মুই হ্যাঁদু' ভণ্ড হিন্দুঁয়ানীর পঞ্চ-চিত্র-সামাজিক-সঙের প্রতিচ্ছায়া! মুখে হিঁদুয়ানী হিঁদুয়ানী করেন, কিন্তু কাজের বেলায় ম্লেচ্ছের বেহদ্দ ব্যবহার করিয়া থাকেন—সমাজ সঙের এমনই কারখানা। রঙ্গভূমি 'মুই হ্যাঁদু' পঞ্চরং-এ এই কারখানাই দেখাইয়াছেন। দেখিতে দেখিতে ঘৃণা হইয়াছে; দেখিতে দেখিতে ক্রোধ হইয়াছে; দেখিতে দেখিতে মুখে চুনকালী দিতে ইচ্ছা হইয়াছে।"

**ম্যাকবেথ**—শেকসপীয়রের লেখা Macbeth নাটকের অনুবাদ। অনুবাদক-গিরিশচন্দ্র ঘোষ। প্রথম অভিনয় হয়েছিল ১৮৯৩ খ্রীষ্টাব্দের ২৮শে জানুয়ারী মিনার্ভা থিয়েটারে। প্রথম রজনীর ভূমিকালিপি—

ডনক্যান—পণ্ডিত হরিভূষণ ভট্টাচার্য। ম্যাকম—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। ডনালবেন—নিখিলেন্দ্রকৃষ্ণ দেব। ম্যাকবেথ—গিরিশচন্দ্র ঘোষ। ব্যাঙ্কো—কুমুদনাথ সরকার। ম্যাকডফ ও হিকেট—অঘোরনাথ পাঠক। লেনক্স—বিনোদবিহারী সোম ( পদবাবু )। রস্—কৃষ্ণলাল চক্রবর্তী। মেনটিয়েথ, ৩য় হত্যাকারী ও ৩য়া ডাকিনী—নিবারণচন্দ্র মুখোপাধ্যায়। অ্যাঙ্গাস—অনুকূলচন্দ্র বটব্যাল। কেথনেস, ২য় হত্যাকারী ও রক্তাক্ত সৈনিক—চুনীলাল দেব। ফ্লিয়েন্স—কুসুমকুমারী। বৃদ্ধ সিউয়ার্ড—ঠাকুরদাস চট্টোপাধ্যায় ( দাসুবাবু )।

যুবা সিউয়ার্ড ও ২য়া ডাকিনী—নীলমণি ঘোষ। সিটন—নন্দহরি ভট্টাচার্য। দ্বারপাল, ১ম ডাকিনী, বৃদ্ধ, ১ম হত্যাকারী ও ডাক্তার—অর্ধেন্দুশেখর মুস্তফী। দূতদ্বয়—মানিকলাল ভট্টাচার্য ও তিতুরাম দাস। ম্যাকডফের পুত্র—চয়নকুমারী। লেডী ম্যাকবেথ—তিনকড়ি দাসী। লেডী ম্যাকডফ—প্রমদাসুন্দরী। পরিচারিকা—হরিমতী (ডেকদি)।

সঙ্গীত শিক্ষক—দেবকণ্ঠ বাগচী। রঙ্গভূমি সজ্জাকর—ধর্মদাস সুর।

**রাজবাহাদুর**—প্রহসন। নাট্যকার: অমৃতলাল বসু। প্রথম অভিনয়: ষ্টার থিয়েটার—২৫শে ডিসেম্বর, ১৮৯১। প্রথম রজনীর অভিনেতৃবর্গ—

রাজাবাহাদুর—উপেন্দ্রনাথ মিত্র। মিঃ ফিস—অমৃতলাল বসু।

**রাজসিংহ**—বঙ্কিমচন্দ্রের 'রাজসিংহ' উপন্যাসের নাট্যরূপ। নাট্যরূপ দিয়েছিলেন অমৃতলাল বসু। প্রথম অভিনয়: ষ্টার থিয়েটার—১১ই জানুয়ারী ১৮৯৬ সন। প্রথম রজনীর অভিনেতৃবর্গ:—

রাজসিংহ—অমৃতলাল মিত্র। দরিয়া—নরীসুন্দরী। ঔরঙ্গজেব সুরেন্দ্রনাথ মিত্র (ফট্যাই)। মোবারক—উপেন্দ্রনাথ মিত্র। জেবউন্নেসা—গঙ্গামনি। মাণিকলাল—অক্ষয়কালী কোঁয়র। চঞ্চলকুমারী—প্রমদাসুন্দরী।

**রাণা প্রতাপ**—ঐতিহাসিক নাটক। নাট্যকার: দ্বিজেন্দ্রলাল রায়। প্রথম অভিনয় ১৯০৫ খ্রীষ্টাব্দের ২২শে জুলাই। স্থান: ষ্টার থিয়েটার। প্রথম অভিনয়ে অংশ নিয়েছিলেন—

প্রতাপ সিংহ—অমৃতলাল মিত্র। শক্তসিংহ—অমৃতলাল বসু। মানসিংহ—অক্ষয়কালী কোঁয়র। পৃথ্বীরাজ—কাশীনাথ চট্টোপাধ্যায়। মেহেরুন্নিসা—নরীসুন্দরী। দৌলত—বসন্তকুমারী।

**রিজিয়া**—বিয়োগান্ত দৃশ্যকাব্য। নাট্যকার: মনোমোহন রায়। প্রথম অভিনয় ১৭ই মে, ১৯০২ সন। 'অরোরা থিয়েটার' বেঙ্গল ষ্টেজে অভিনয় করেছিলেন। প্রথম অভিনয়ের ভূমিকালিপি:—

রিজিয়া—তারাসুন্দরী। ঘাতক—অর্ধেন্দুশেখর মুস্তফী। বক্তিয়ার—প্রবোধচন্দ্র ঘোষ। ইন্দিরা—হরিমতি।

**রুক্মিনী রঙ্গ**—প্রহসন। চৈতন্ত লাইব্রেরীতে এ প্রহসনটির যে copy রয়েছে তাতে টাইটেল পৃষ্ঠা না থাকায় নাট্যকারের নাম জানা যায় নি। শিশির বসু তাঁর একশ বছরের বাংলা থিয়েটার গ্রন্থে বেঙ্গল থিয়েটারে অভিনীত যে নাট্য তালিকা দিয়েছেন তাতে প্রহসনটির লেখক হিসেবে বিহারীলাল চট্টোপাধ্যায়ের নাম আছে। কিন্তু ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় লিখিত 'বঙ্গীয় নাট্যশালার ইতিহাস' পুস্তকের অন্তর্গত বিহারীলাল রচিত নাট্যতালিকায় রুক্মিনীরঙ্গ নেই। দেবকুমার বসুর সম্পাদিত 'বাংলা নাটক' গ্রন্থে প্রহসনটির লেখক হিসেবে রাখাল দাস ভট্টাচার্যের নাম রয়েছে। প্রহসনটিতে একটি অঙ্ক ও সাতটি দৃশ্য আছে। প্রথম অভিনয় হয়েছিল বেঙ্গল থিয়েটারে ১৮৮৭ সনের ৩০শে মে।

**লালা গোলকচাঁদ**—নাট্যকার: সুরেন্দ্রনাথ বসু। প্রথম অভিনয় হয়েছিল এমারেল্ড থিয়েটারে ১৮৯১ খ্রীষ্টাব্দের ২রা সেপ্টেম্বর। প্রথম অভিনয়ে অংশ নিয়েছিলেন :—

লালা—মহেন্দ্রনাথ বসু। মাতাজী—বিষাদ কুসুম।

**লীলাবতী**—নাট্যকার: দীনবন্ধু মিত্র। হেমেন্দ্রনাথ দাশগুপ্তের মতে লীলাবতী প্রথম অভিনীত হয়েছিল শ্যামবাজার রাজেন্দ্র পালের বাড়ীতে ১৮৭১ সনের মে মাসে। অভিনয়ে অংশ নিয়েছিলেন :—

ললিত—গিরিশচন্দ্র ঘোষ। হরবিলাস ও ঝি—অর্ধেন্দুশেখর মুস্তফী। নদের চাঁদ—যোগেন্দ্র মিত্র। হেমচাঁদ—নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। মেজোখুড়ো মতিলাল সুর। সারদাসুন্দরী—বেলবাবু। ভোলানাথ চৌধুরী—মহেন্দ্র বসু। লীলাবতী—সুরেশ মিত্র। রাজলক্ষ্মী—ক্ষেত্রমোহন গঙ্গোপাধ্যায়। শ্রীনাথ—শিব চ্যাটার্জি। ক্ষীরোদ বাসিনী—রাধামাধব কর। রঘু উড়ে—হিঙ্গল খাঁ। যোগজীবন—যদু ভট্টাচার্য।

**শাহজাদী**—নাট্যকার: অতুলকৃষ্ণ মিত্র। প্রথম অভিনয় মিনার্ভা থিয়েটারে ১৯০৯ খৃষ্টাব্দের ৫ই জুন।

**শিরি ফরহাদ**—গীতিনাট্য। নাট্যকার: অতুলকৃষ্ণ মিত্র। ১৩১৩ সাল,

২৪শে ভাদ্র, রবিবার, মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত। অভিনয়ে অংশ নিয়েছিলেন :—

শিরি—নগেন্দ্র বালা। ফরহাদ—মন্মথনাথ পাল (হাঁদুবাবু)। গুলাল—সুশীলা। হামজাদ—নৃপেন্দ্রনাথ বসু।

'শিরিফরহাদ' নামে ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদের একটি নাটক ভারতী (১৩১৩ সাল) পত্রিকায় প্রকাশিত হয়েছিল।

**সধবার একাদশী**—প্রহসন। নাট্যকার : দীনবন্ধু মিত্র। প্রথম অভিনীত হয়েছিল বাগবাজারের প্রাণকৃষ্ণ হালদারের বাড়ীতে ১৮৬৮ খ্রীষ্টাব্দের সপ্তমী পূজোর দিন। চতুর্থ অভিনয় হয় শ্রীপঞ্চমীতে রামপ্রসাদ মিত্র বাহাদুরের বাড়ীতে। অভিনয়ে অংশ নিয়েছিলেন : নিমচাঁদ—গিরিশচন্দ্র ঘোষ। অটল—নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। জীবনচন্দ্র—অর্দ্ধেন্দু শেখর মুস্তফী। রামমাণিক্য—রাধামাধব কর। কাঞ্চন—নন্দলাল ঘোষ।

**সতী কি কলঙ্কিনী**—নাট্যরাসক। নাটকটির পুরো নাম 'সতী কি কলঙ্কিনী বা কলঙ্ক ভঞ্জন।' নাট্যকার : নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। প্রথম অভিনয় : ১৮৭৪ খৃষ্টাব্দের ১৯শে সেপ্টেম্বর। স্থান : গ্রেট ন্যাশনাল থিয়েটার। অভিনয়ে অংশ নিয়েছিলেন :—

রাধিকা—রাজকুমারী। বৃন্দা—ক্ষেত্রমণি। সখি—যাদুমনি। জটিলা কুটিলা—কাদম্বিনী ও হরিদাসী। কৃষ্ণ—মদন বর্মন। নৃত্যশিক্ষক ছিলেন কান্তাপ্রসাদ।

**সরলা**—সামাজিক নাটক। তারকনাথ গঙ্গোপাধ্যায়ের 'স্বর্ণলতা' নামক উপন্যাসের নাট্যরূপ। নাট্যরূপ দিয়েছিলেন অমৃতলাল বসু। প্রথম অভিনীত হয়েছিল ষ্টার থিয়েটারে ১৮৮৮ খৃষ্টাব্দের ২২শে সেপ্টেম্বর। প্রথম রজনীর অভিনেতৃবর্গ—

সরলা—কিরণবালা। শ্যামা—গঙ্গামণি। প্রমদা—কাদম্বিনী। শশীভূষণ—নীলমাধব চক্রবর্ত্তী। বিধুভূষণ—অমৃতলাল মিত্র। গদাধর—বেলবাবু। নীল-কমল—পরাণ শীল।

**সাবিত্রী**—পৌরানিক নাটক। নাট্যকার: ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। প্রথম অভিনয়: ষ্টার থিয়েটার। তারিখ: ৪ঠা অক্টোবর, ১৯০২। মাণ্ডব্যের ভূমিকায় অভিনয় করেছিলেন অমৃতলাল মিত্র।

**সিরাজদ্দৌলা**—ঐতিহাসিক নাটক। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। প্রথম অভিনয়: মিনার্ভা থিয়েটার। তারিখ: ২৪ ভাদ্র, ১৩১২ সাল (ইংরেজী ৭ই সেপ্টেম্বর, ১৯০৫ খৃঃ)। প্রথম অভিনয়ে অংশ গ্রহণকারী অভিনেতৃবর্গ—

সিরাজদ্দৌলা—সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু)। মীরজাফর—নীলমাধব চক্রবর্তী। মীরণ—হুটবিহারী মিত্র। সওকতজঙ্গ, ক্লাফটন ও মুঁসালা—মন্মথনাথ পাল (হাঁদুবাবু)। রাজবল্লভ ও লছমন সিং—জ্ঞানকালী চট্টোপাধ্যায়। রায়দুর্লভ ও মীরকাসিম—কুমুদনাথ মুখোপাধ্যায়। মোহনলাল—তারকনাথ পালিত। জগৎ শেঠ মহাতাবচাঁদ ও আমিরবেগ—নগেন্দ্রনাথ ঘোষ। জগৎ শেঠ, স্বরূপচাঁদ ও মীর দাউদ—সাতকড়ি গঙ্গোপাধ্যায়। মানিকচাঁদ ও রাসবিহারী—উপেন্দ্রনাথ ভট্টাচার্য। মীরমদন ও মহম্মদীবেগ—মনীন্দ্রনাথ মণ্ডল (মণ্টুবাবু)। উমিচাঁদ—হরিদাস দত্ত। করিম চাচা—গিরিশচন্দ্র ঘোষ। দানসা—অর্দ্ধেন্দুশেখর মুস্তফী। ক্লাইভ—ক্ষেত্রমোহন মিত্র। ড্রেক ও কুট—উপেন্দ্রনাথ বসাক। হলওয়েল ও ওয়াটস্—অটলবিহারী দাস। চেম্বর্স ও সিনফ্রে—ব্রজেন্দ্রনাথ চক্রবর্তী। ওয়ালস ও কিলপ্যাট্রিক—নির্মলচন্দ্র গঙ্গোপাধ্যায়। আলিবর্দীবেগম ও জহরা—তারাসুন্দরী। ঘসেটীবেগম ও ওয়াটস পত্নী—সুধীরাবালা (পটল)। আমিনা বেগম ও জোবেদী—ভূষণ কুমারী (ছোট)। লুৎফউন্নিসা—সুশীলাবালা। উন্মৎ জহুরা—সুবাসিনী।

নাটকটির সঙ্গীত শিক্ষক ছিলেন শশিভূষণ বিশ্বাস ও তারাপদ রায়। নৃত্য-শিক্ষক ও রঙ্গভূমি সজ্জাকর ছিলেন যথাক্রমে সাতকড়ি গঙ্গোপাধ্যায় ও কালীচরণ দাস।

**হরিরাজ**—ঐতিহাসিক ঘটনামূলক বিয়োগান্ত নাটক। নাট্যকার: নগেন্দ্রনাথ চৌধুরী। শেকস্‌পীয়রের Hamlet অনুসরণে লেখা। প্রথম অভিনয়

হয়েছিল ১৮৯৭ খ্রীষ্টাব্দের ২১ শে জুন। স্থান: ক্লাসিক থিয়েটার। প্রথম অভিনয়ে অংশ নিয়েছিলেন—

হরিরাজ—অমরেন্দ্রনাথ দত্ত। জয়াকর—হরিভূষণ ভট্টাচার্য। কহ্লন—প্রমথনাথ দাস। কুলধ্বজ—গোষ্ঠবিহারী চক্রবর্তী। দধিমুখ—ভোলানাথ দাস। শ্রীলেখা—ছোট রানী। অরুণা—তারাসুন্দরী। সুরমা—ক্ষুদিবালা। মলিনা—সরোজিনী। সুর দিয়েছিলেন পূর্ণ ঘোষ।

হেমেন্দ্রনাথ দাশগুপ্ত লিখেছেন জয়াকর সেজেছিলেন মণ্টুবাবু। কিন্তু রমাপতি দত্ত লিখেছেন "প্রথম অভিনয় রজনীর পরিচয় লিপিতে দেখি যে, হরিভূষণ ভট্টাচার্য জয়াকরের অংশে অবতীর্ণ হন।" (রঙ্গালয়ে অমরেন্দ্রনাথ পৃ: ১৫১)

**হারানিধি**—সামাজিক নাটক। নাট্যকার: গিরিশচন্দ্র ঘোষ। প্রথম অভিনয়: ষ্টার থিয়েটার, তারিখ : ২৪ ভাদ্র, ১২৯৬ সাল (ইং ৭ সেপ্টেম্বর, ১৮৮৯)। অভিনয়ে অংশ নিয়েছিলেন—

মোহিনীমোহন—উপেন্দ্রনাথ মিত্র। হরিশ—অমৃতলাল মিত্র। নীলমাধব—কাশীনাথ চট্টোপাধ্যায়। অঘোর—অমৃতলাল মুখোপাধ্যায় (বেলবাবু)। নব—মহেন্দ্রনাথ চৌধুরী। গুণনিধি—প্রিয়লাল মিত্র। ধরনীধর—প্রবোধচন্দ্র ঘোষ। তেজবাহাদুর—রাণুবাবু। ভৈরব—নীলমাধব চক্রবর্তী। ব্রজেন্দ্রচন্দ্র—পরাণকৃষ্ণ শীল। ধনীরাম—শ্যামাচরণ কুণ্ডু। সোনাউল্লা—উমেশচন্দ্র দাস। হৈমবতী—জগত্তারিনী। সুশীলা—নগেন্দ্রবালা। কমলা—কিরণবালা। হেমাঙ্গিনী—তারাসুন্দরী। কাদম্বিনী—গঙ্গামনি।

## প্রসঙ্গ : নাট্যশালা

**অরোরা থিয়েটার :** গুরুপ্রসাদ মিত্র বেঙ্গল থিয়েটার মঞ্চ লিজ নিয়ে অরোরা থিয়েটার প্রতিষ্ঠা করেছিলেন। থিয়েটারটি অবশ্য বেশিদিন চলে নি। ১৯০১ খ্রীষ্টাব্দের অগাষ্ট মাস থেকে ১৯০২ খ্রীষ্টাব্দের ডিসেম্বর মাসের মধ্যে প্রায় আঠাশখানি নাটক অরোরা থিয়েটার মঞ্চস্থ করেছিল। বিভিন্ন সময়ে এ থিয়েটারের সঙ্গে যুক্ত ছিলেন অক্ষয়কুমার চক্রবর্তী, অর্ধেন্দুশেখর মুস্তফী, নীলমাধব চক্রবর্তী, কুসুমকুমারী, গোলাপসুন্দরী, তারাসুন্দরী প্রভৃতি বিখ্যাত নটনটীগণ।

**ইউনিক থিয়েটার :** অরোরা থিয়েটার লুপ্ত হলে বেঙ্গল থিয়েটারের মঞ্চ লিজ নিয়ে ইউনিক থিয়েটারের পত্তন হল। এই থিয়েটারের স্বত্বাধিকারী হলেন গিরিমোহন মল্লিক। তিনি ছিলেন বিখ্যাত ধনী গোপাললাল শীলের ভাগনে। সতীশচন্দ্র চট্টোপাধ্যায় ও ধর্মদাস সুর যথাক্রমে ম্যানেজার ও ষ্টেজ ম্যানেজার হয়েছিলেন। অবশ্য এ থিয়েটারও বেশিদিন চলে নি। ১৯০৩ খ্রীষ্টাব্দের জুন মাস থেকে ১৯০৪ খ্রীষ্টাব্দের মার্চ মাসের মধ্যে প্রায় আঠারোখানি নাটক ইউনিক থিয়েটারে মঞ্চস্থ হয়েছিল। বিভিন্ন সময়ে এতে যুক্ত ছিলেন ক্ষেত্রমোহন মিত্র, চুনিলাল দেব, তারকনাথ পালিত, সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু), তারাসুন্দরী, সুধীরাবালা, সুশীলাবালা প্রভৃতি অভিনেতৃবর্গ।

**এমারেল্ড থিয়েটার :** বিখ্যাত ধনী গোপাললাল শীল এমারেল্ড থিয়েটার খুলেছিলেন। বিডন ষ্ট্রীটের ষ্টার থিয়েটারের বাড়ী কিনে এ থিয়েটারের পত্তন তিনি করেছিলেন। ম্যানেজার হয়েছিলেন কেদার চৌধুরী। এ থিয়েটার প্রায় আটবছর টিকেছিল। ১৮৮৭ খ্রীষ্টাব্দের অক্টোবর মাস থেকে ১৮৯৫ খ্রীষ্টাব্দের ডিসেম্বর পর্যন্ত এ মঞ্চে প্রায় ছত্রিশটি নাটক প্রযোজিত হয়েছিল। বিভিন্ন সময়ে এ মঞ্চের সঙ্গে যুক্ত ছিলেন অর্ধেন্দুশেখর মুস্তফী, চুনিলাল দেব, মতিলাল সুর। রাধামাধব কর। হরিভূষণ ভট্টাচার্য, কিরণশশী, ক্ষেত্রমণি, ভবতারিণী, সুকুমারী (গোলাপ), হরি (গুলফম) প্রভৃতি নটনটীগণ।

**কোহিনুর থিয়েটার:** শরৎচন্দ্র রায় নিলামে ক্লাসিক থিয়েটার কিনে নিয়ে কোহিনুর থিয়েটার স্থাপন করেন। শরৎচন্দ্র ছিলেন নদীয়া জেলার কুড়ুলগাছি গ্রামের জমিদার প্রসন্নকুমার রায়ের পুত্র। মিনার্ভার মনোমোহন পাঁড়ের সঙ্গে তাঁর পরিচয় ছিল। সেই পরিচয়ের সূত্র ধরে তাঁর থিয়েটারের মালিক হবার বাসনা জেগেছিল। প্রথমে অমৃতলালবাবুকে এ থিয়েটারের নাট্যাচার্য নিয়োগ করা হয়েছিল, কিন্তু তিনি যোগদানে সক্ষম হলেন না। ধর্মদাস সুর ষ্টেজ ম্যানেজার এবং গিরিশচন্দ্র হলেন ম্যানেজার। ১৯০৭ খ্রীষ্টাব্দের অগাষ্ট মাসে ক্ষীরোদপ্রসাদ বিদ্যা-বিনোদের চাঁদবিবি দিয়ে কোহিনুরের উদ্বোধন হল। স্বত্বাধিকারী শরৎচন্দ্র রায় অবশ্য বেশিদিন জীবিত ছিলেন না। সে বছরের শেষদিনে তিনি মারা গেলেন। তাঁর ভাই শিশিরকুমার থিয়েটারের রিসিভার হলেন। অতঃপর নানা ভাঙাগড়ার মধ্য দিয়ে কোহিনুর প্রায় পাঁচ বছর চলেছিল। ১৯১২ খ্রীষ্টাব্দের জুলাই মাসে ক্ষীরোদপ্রসাদের 'পলিন' এ থিয়েটারের শেষ অভিনয়। মিনার্ভা থিয়েটারের স্বত্বাধিকারী মনোমোহন পাঁড়ে কোহিনুর কিনে নিয়েছিলেন। প্রায় সাইত্রিশটি নাটক এ থিয়েটারে অভিনীত হয়েছিল। বিভিন্ন সময়ে এতে অভিনয়ের সঙ্গে যুক্ত ছিলেন অপরেশচন্দ্র মুখোপাধ্যায়, অর্ধেন্দুশেখর মুস্তফী, গিরিশচন্দ্র ঘোষ, চুনিলাল দেব, তারকনাথ পালিত, নৃপেন্দ্রচন্দ্র বসু, সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু) কুসুমকুমারী, তারাসুন্দরী, তিনকড়ি দাসী, প্রমদাসুন্দরী, লীলাবতী প্রভৃতি অভিনেতৃবর্গ।

**ক্লাসিক থিয়েটার:** অমরেন্দ্রনাথ দত্ত ক্লাসিক থিয়েটার প্রতিষ্ঠা করেন ১৮৯৭ খ্রীষ্টাব্দে। যদিও গিরিশচন্দ্রের নলদময়ন্তী দিয়ে ক্লাসিক থিয়েটার যাত্রা শুরু করেছিল কিন্তু তার যথার্থ জনপ্রিয়তা শুরু হয় ক্ষীরোদপ্রসাদের 'আলিবাবা' প্রযোজনার মাধ্যমে। অতঃপর ১৯১০ খ্রীষ্টাব্দ পর্যন্ত ক্লাসিক থিয়েটার চলেছিল। এ সময় সীমার মধ্যে প্রায় আঠাশখানি নাটক মঞ্চস্থ হয়েছিল। বিভিন্ন সময়ে ক্লাসিক থিয়েটারে অভিনয় করেছেন অঘোরনাথ পাঠক, অপরেশচন্দ্র মুখোপাধ্যায়, অমরেন্দ্রনাথ দত্ত, গিরিশচন্দ্র ঘোষ, চুনিলাল দেব, নীলমাধব চক্রবর্তী, নৃপেন্দ্রচন্দ্র

বসু, মনোমোহন গোস্বামী, সুরেন্দ্রনাথ ঘোষ ( দানিবাবু ), কুসুমকুমারী, গোলাপ-সুন্দরী, তারাসুন্দরী, তিনকড়ি দাসী, হরিসুন্দরী ( ব্ল্যাকি ) প্রভৃতি আরও অনেকে।

**গেইটি থিয়েটার:** অভিনেতা নীলমাধব চক্রবর্তী ষ্টার থিয়েটার পরিত্যাগ করে বীণা রঙ্গমঞ্চে সিটি থিয়েটার চালাতে থাকেন। বছর পাঁচেক পর সিটি থিয়েটার উঠে গেলে বীণা রঙ্গমঞ্চে ১৮৯৬ খ্রীষ্টাব্দে গেইটি থিয়েটার প্রতিষ্ঠিত হয়। অবশ্য গেইটি থিয়েটার অল্পদিন স্থায়ী হয়েছিল। সম্ভবত সেই বছরের গেইটির বিলুপ্তি ঘটে। স্বল্পস্থায়ী এই থিয়েটারে মকরে নিতাই, প্রলয়ঙ্করী, নৈরাকার প্রভৃতি নাটক অভিনীত হয়। ষ্টারে তখন 'স্ত্রীবুদ্ধি' নামে একটি নাটক অভিনীত হয়েছিল। প্রলয়ঙ্করী নাটকটি তারই অনুসরণে লেখা।

**গ্র্যাণ্ড থিয়েটার:** ক্লাসিক থিয়েটার ছেড়ে এসে অমরেন্দ্রনাথ দত্ত গ্র্যাণ্ড থিয়েটার খুলেছিলেন ১৯০৫ খ্রীষ্টাব্দে। তাঁর সঙ্গে ছিলেন চুনিলাল দেব। ৬ই মে মনোমোহন গোস্বামীর পৃথ্বীরাজ নাট্যাভিনয়ের মাধ্যমে গ্র্যাণ্ড থিয়েটার যাত্রা শুরু করেছিল। অবশ্য এ থিয়েটার বেশিদিন চলে নি। ঐ বছরই ২ শে অক্টোবর 'প্রতিফল' অভিনয়ের পর গ্র্যাণ্ড বন্ধ হয়ে যায়। গোটা পাঁচেক নাটক গ্র্যাণ্ড থিয়েটার মঞ্চস্থ করেছিল।

**ন্যাশনাল থিয়েটার:** ন্যাশনাল থিয়েটারের মাধ্যমেই বাঙলাদেশে সাধারণ রঙ্গালয়ের সূত্রপাত হয়। ১৮৭২ খ্রীষ্টাব্দের ৭ই ডিসেম্বর জোড়াসাঁকোয় সান্যাল বাড়ীতে নীলদর্পন নাট্যাভিনয় দিয়ে ন্যাশনাল থিয়েটার যাত্রা শুরু করে। এ অভিনয়ের সঙ্গে যুক্ত ছিলেন অর্ধেন্দুশেখর মুস্তফী, অমৃতলাল বসু, নগেন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়, কিরণ বন্দ্যোপাধ্যায়, মতিলাল সুর, ধর্মদাস সুর প্রভৃতি নাট্যজগতের বিখ্যাত ব্যক্তিগণ। গিরিশচন্দ্র এ অভিনয়ের সঙ্গে যুক্ত ছিলেন না। তিনি ন্যাশনালে যোগ দিয়েছিলেন কৃষ্ণকুমারী প্রযোজনার সময়। তিনি ভীমসিংহ সেজেছিলেন। অতঃপর ন্যাশনাল থিয়েটার গ্রেট ন্যাশানাল, গ্র্যাণ্ড ন্যাশনাল প্রভৃতি নামের মাধ্যমে দীর্ঘদিন টিঁকে ছিল। অবশ্য বিভিন্ন দল বিভিন্ন

সময়ে এ ধরনের নাম নিয়ে নাট্য প্রযোজনা করেছিল। ১৯১৪ খ্রীষ্টাব্দেও দেখা যাচ্ছে গ্র্যাণ্ড ন্যাশনাল নামে একটি সম্প্রদায় অভিনয় করছে; ৩০শে জুলাই সুরেন্দ্র বসুর 'লালা গোলোকচাঁদ' অভিনীত হচ্ছে।

**পারসী থিয়েটার:** কলকাতায় পারসী থিয়েটারের ইতিহাস কৌতুহলোদ্দীপক। ১৮৭৪ খৃষ্টাব্দে পারসী থিয়েটার প্রতিষ্ঠিত হয়ে প্রায় ১৯৪০ খ্রীষ্টাব্দ পর্যন্ত ধারাবাহিক ভাবে বহু নাটক প্রযোজিত হয়েছিল। বিশেষজ্ঞের মতে, পারসী থিয়েটার নাম পরিবর্তন করে মুনলাইট থিয়েটার নামে ১৯৬৯ সন পর্যন্ত চালু ছিল। পারসী থিয়েটারের এই সুদীর্ঘ ইতিহাসকে ঐতিহাসিকগণ কয়েকটি বিশেষ পর্বে ভাগ করে নির্দিষ্ট নামকরণ করেছেন। এ সকল পর্বের মধ্যে প্রধান হল বেতার যুগ (১৮৮৬—১৯১৫)। পারসী থিয়েটারের প্রধানতম নাট্যকার ছিলেন আগা অশ্র কাশ্মীরা। ১৯০০ থেকে ১৯১০ খ্রীষ্টাব্দের মধ্যে পারসী থিয়েটারে প্রযোজিত হয়েছিল 'সফেদ খুন' 'সৈদে হবস্' 'শহীদে নাজ' প্রভৃতি নাটক। ১৯১০ থেকে ১৯১৬ খ্রীষ্টাব্দের মধ্যে প্রযোজিত হয়েছিল 'খুবসুরত বলা' সিলবর কিং, ইহুদী কা লেড়কী, সুরদাস, বনদেবী, শামে জবানী প্রভৃতি নাটক। [ মন্তব্য: পরবর্তী নাটকগুলোর কথা উল্লিখিত হল না, কেননা ধনঞ্জয় মুখোপাধ্যায় মোটামুটি এ সময় পর্যন্তই বঙ্গীয় নাট্যশালার আলোচনা সীমাবদ্ধ রেখেছেন। ]

**বেঙ্গল থিয়েটার:** বেঙ্গল থিয়েটারের প্রতিষ্ঠাতা শরৎচন্দ্র ঘোষ। ইনি ছিলেন বিখ্যাত ধনী আশুতোষ দেবের (সাতুবাবু) দৌহিত্র। শরৎচন্দ্র নিজে সুদক্ষ অভিনেতা ছিলেন। ১৮৭৩ খ্রীষ্টাব্দে বেঙ্গল থিয়েটার প্রতিষ্ঠিত হয়েছিল। বঙ্গদেশে বেঙ্গল থিয়েটারই সর্বপ্রথম স্থায়ী রঙ্গমঞ্চের অধিকারী হয়েছিল। এর পূর্ববর্তী ন্যাশনাল থিয়েটারের কোন স্থায়ী মঞ্চ ছিল না। মাইকেল মধুসূদন দত্তের পরামর্শে বেঙ্গল থিয়েটারে সর্বপ্রথম স্ত্রীভূমিকায় অভিনয়ের জন্য স্ত্রী অভিনেত্রী নেওয়া হয়। এলোকেশী, গোলাপসুন্দরী (সুকুমারী দত্ত), জগত্তারিনী ও শ্যামা এ চারজন অভিনেত্রী মহিলাদের মধ্যে সর্বপ্রথম সাধারণ রঙ্গমঞ্চে যোগদান করেছিলেন। বেঙ্গল থিয়েটারের অনুরোধেই মধুসূদন বহু বছর পরে আবার

দুটি নাটক লিখতে স্থরু করেছিলেন এদের মধ্যে মায়াকানন বেঙ্গল থিয়েটারে অভিনীত হয়েছিল। অপর নাটক 'বিষ না ধমুর্গুণ' সম্ভবত সমাপ্ত হয় নি। ১৮৭৩ খ্রীষ্টাব্দ থেকে ১৯০১ খ্রীষ্টাব্দ পর্যন্ত বেঙ্গল থিয়েটারে শতাধিক নাটক অভিনীত হয়েছিল। অবশ্য ১৮৯০ খ্রীষ্টাব্দে বেঙ্গল থিয়েটার রয়েল বেঙ্গল থিয়েটার নাম প্রাপ্ত হয়। প্রিনস আলবার্ট ভিক্টরের সম্বর্ধনার জন্য বেঙ্গল থিয়েটার গড়ের মাঠে 'শকুন্তলা' নাটকের নির্বাচিত দৃশ্য অভিনয় করে উক্ত নাম লাভ করে ছিল। ১৮৭৬ খ্রীষ্টাব্দে বেঙ্গল থিয়েটারের পাকা বাড়ী তৈরী হয়েছিল। বিভিন্ন সময়ে বেঙ্গল থিয়েটারে অভিনয়ের সঙ্গে যুক্ত ছিলেন অমৃতলাল বস্থ, কিরণচন্দ্র বন্দ্যোপাধ্যায়, কুঞ্জবিহারী বস্থ, গিরীশচন্দ্র ঘোষ (গ্যাদাড়ু), ননীলাল বন্দ্যোপাধ্যায়, নৃপেন্দ্র চন্দ্র বস্থ, প্রবোধচন্দ্র ঘোষ, বিহারীলাল চট্টোপাধ্যায়, মহেন্দ্রলাল বস্থ, শরৎচন্দ্র ঘোষ, এলোকেশী, কাদম্বিনী, গোলাপ, জগত্তারিনী, বনবিহারিনী, বিনোদিনী, যাত্নমনি প্রভৃতি আরও অনেকে।

**মিনার্ভা থিয়েটার:** মিনার্ভা থিয়েটার প্রতিষ্ঠিত হয়েছিল ১৮৯৩ খ্রীষ্টাব্দে। প্রসন্নকুমার ঠাকুরের দৌহিত্র নাগেন্দ্র ভূষণ মুখোপাধ্যায়ের সহায়তায় গিরিশচন্দ্র ঘোষ মিনার্ভা থিয়েটার খুলেছিলেন। এ থিয়েটারের স্বত্বাধিকারী ছিলেন নাগেন্দ্র ভূষণ। ২৮ জানুয়ারী ১৮৯৩ সন গিরিশচন্দ্র অনূদিত ম্যাকবেথ নাটক প্রযোজনার মাধ্যমে মিনার্ভার উদ্বোধন হয়। অতঃপর নানা পরিবর্তন ও উত্থান পতনের মধ্য দিয়ে প্রবাহিত হয়ে মিনার্ভা থিয়েটার এখনও জীবিত। ১৮৯৩ খ্রীষ্টাব্দ থেকে ১৯১০ খ্রীষ্টাব্দের মধ্যে প্রায় পঁচাত্তরটি নাটক এখানে অভিনীত হয়। এ কালের মধ্যে বিভিন্ন সময়ে মিনার্ভার স্বত্বাধিকারী ছিলেন নাগেন্দ্র ভূষণ, শ্রীপুরের জমিদার নরেন্দ্র সরকার, অমরেন্দ্র নাথ দত্ত, চুনিলাল দেব প্রভৃতি। বিভিন্ন সময়ে মিনার্ভার সঙ্গে অভিনয়ে যুক্ত ছিলেন অঘোরনাথ পাঠক, অর্ধেন্দুশেখর মুস্তফী, কুমুদ সরকার, গিরিশচন্দ্র ঘোষ, তারক পালিত, মনোমোহন গোস্বামী, স্থরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু), কিরণবালা, কুস্থমকুমারী, তারাস্থন্দরী, তিনকড়ি দাসী, বিষাদ কুস্থম, সরোজিনী প্রভৃতি আরও অনেক অভিনেতা ও অভিনেত্রী।

**ষ্টার থিয়েটার:** ষ্টার থিয়েটারের প্রতিষ্ঠা হয় ১৮৮৩ খ্রীষ্টাব্দে। এ থিয়েটার প্রতিষ্ঠার মূলে অভিনেত্রী বিনোদিনীর ত্যাগ স্বীকার ইতিহাস হয়ে আছে। ষ্টার থিয়েটারের স্বত্বাধিকারী ছিলেন গুর্মুখ রায়। তাঁর ইচ্ছা ছিল থিয়েটারের নাম হবে 'বি-থিয়েটার'—বিনোদিনীর নামে। কিন্তু বিনোদিনীর কিছু সহকর্মীর চক্রান্তে তা সম্ভব হয় নি। ষ্টার থিয়েটারের বিভিন্ন ভার ছিল যথাক্রমে—অধ্যক্ষ ও শিক্ষক—গিরিশচন্দ্র ঘোষ, ষ্টেজ ম্যানেজার—অমৃতলাল বসু, সহকারী ষ্টেজ ম্যানেজার—দাসুচরণ নিয়োগী, সঙ্গীত শিক্ষক—বেনীমাধব অধিকারী এবং কোষাধ্যক্ষ—হরিপ্রসাদ বসু। বিডন স্ট্রীটে এ থিয়েটার অবস্থিত ছিল। ১৮৮৩ থেকে ১৮৮৭ সনের মধ্যে ষ্টার থিয়েটারে প্রায় সতেরো খানি নাটক অভিনীত হয়। এরপর বিডন স্ট্রীটের ষ্টার থিয়েটার উঠে যায়। স্থাপিত হয় হাতিবাগানের ষ্টার থিয়েটার। এই ষ্টার থিয়েটার মূলত অভিনেতাদের উদ্যোগে এবং গিরিশচন্দ্রের সাহায্যে প্রতিষ্ঠিত হয়েছিল। বহু উত্থান পতন ও হাতবদলের পরেও হাতিবাগানের ষ্টার থিয়েটার এখনো টিঁকে আছে। ১৮৮৭ থেকে ১৯১০ খ্রীষ্টাব্দের মধ্যে ষ্টার থিয়েটারে প্রায় সত্তরখানি নাটক মঞ্চস্থ হয়েছিল। বিভিন্ন সময়ে এ মঞ্চের সঙ্গে অভিনয়ে যুক্ত ছিলেন অঘোরনাথ পাঠক, অমরেন্দ্রনাথ দত্ত, অমৃতলাল মিত্র, অমৃতলাল বসু, অমৃতলাল মুখোপাধ্যায়, উপেন্দ্রনাথ মিত্র, কাশীনাথ চট্টোপাধ্যায়, গিরিশচন্দ্র ঘোষ, নীলমাধব চক্রবর্তী, প্রবোধচন্দ্র ঘোষ, মথুরানাথ চট্টোপাধ্যায়, মহেন্দ্রনাথ চৌধুরী, রামলাল বন্দ্যোপাধ্যায়, সুরেন্দ্রনাথ ঘোষ ( দানিবাবু ), সুরেন্দ্রনাথ মিত্র, ক্ষেত্রমণি, কাদম্বিনী, কিরণবালা, গঙ্গামণি, তারাসুন্দরী, প্রমদাসুন্দরী, বনবিহারিনী, বিনোদিনী, বিষাদকুসুম, ভূষণ কুমারী প্রভৃতি আরও অনেকে।

## প্রসঙ্গ : অভিনেতা অভিনেত্রী

বর্তমান গ্রন্থে প্রসঙ্গত যে সকল অভিনেতা-অভিনেত্রীর নাম উল্লিখিত হয়েছে এখানে তার একটি তালিকা দেওয়া হল :

অটলবিহারী সেন
অতীন্দ্রনাথ ভট্টাচার্য
অতুলচন্দ্র গঙ্গোপাধ্যায়
অনুকুল বটব্যাল
অপরেশচন্দ্র মুখোপাধ্যায়
অমৃতলাল বসু
অমৃতলাল মুখোপাধ্যায় ( বেলবাবু )
অর্ধেন্দুশেখর মুস্তফী
অহীন্দ্রনাথ দে
উপেন্দ্রনাথ মিত্র
কার্তিকচন্দ্র দে
কালীচরণ বন্দ্যোপাধ্যায়
কাশীনাথ চট্টোপাধ্যায়
কুঞ্জবিহারী চট্টোপাধ্যায়
ক্ষেত্রনাথ মিত্র
গিরিশচন্দ্র ঘোষ
গোষ্ঠবিহারী চক্রবর্তী
ঠাকুরদাস চট্টোপাধ্যায়
তারকনাথ পালিত
নগেন্দ্রনাথ ঘোষ
নগেন্দ্রনাথ বসু
নিখিলেন্দ্র কৃষ্ণ দেব
নীলমণি ঘোষ
নৃপেন্দ্রনাথ বসু
পূর্ণচন্দ্র ঘোষ
প্রবোধচন্দ্র ঘোষ
প্রিয়নাথ ঘোষ
মতিলাল সুর
মনোমোহন গোস্বামী
মন্মথনাথ পাল ( হাঁদুবাবু )
মণীন্দ্রনাথ মণ্ডল
মহেন্দ্রলাল বসু
মহেন্দ্রনাথ মণ্ডল
শিবচন্দ্র চট্টোপাধ্যায়
শ্যামাচরণ কুণ্ডু
সুরেন্দ্রনাথ ঘোষ ( দানিবাবু )
হীরালাল চক্রবর্তী
এলোকেশী
কিরণ
ক্ষেত্রমণি

গঙ্গামণি
চপলা
ছোটরাণী
তারাসুন্দরী
প্রকাশমণি
প্রমদা
বনবিহারিনী
বিনোদিনী
ভবতারিনী
ভূষণ কুমারী
সরোজিনী
সুকুমারী দত্ত
সুশীলা বালা
হেনা

## আলোচনা—এক

### নাট্যসাহিত্যের সমালোচনায় ধনঞ্জয়ের 'বঙ্গীয় নাট্যশালা'

ধনঞ্জয়বাবুর বইটির লক্ষ্য সমকালের থিয়েটারের সামগ্রিক মূল্যায়ন। প্রয়োগের দৃষ্টিকোন থেকেই গোটা ব্যাপারটা তিনি দেখতে চেয়েছেন। সাহিত্য-হিসেবে নাটকের বিচার তারই অচ্ছেদ্য অঙ্গরূপে এসেছে। রীতিমত নাট্য-সাহিত্যের সমালোচনা করতে তিনি বসেন নি। কিন্তু প্রয়োগের উপাদান হিসেবে 'পুস্তক নির্বাচন' শীর্ষক অধ্যায়টি প্রথমেই সংযোজিত। এই সূত্রেই সমকালীন নাটকের গুণদোষাদি বিষয়ে সমালোচনায় তাঁকে প্রবৃত্ত হতে হয়েছে। তার আগে 'অবতরণিকা' অংশেও কিছু প্রাসঙ্গিক মন্তব্য স্থান পেয়েছে।

'অবতরণিকা'য় বাংলা নাটকের পুরানো ইতিহাস বিষয়ে যে দু চারটি তথ্য আছে তাতে সঙ্গত কারণেই কিছু ভ্রান্তি-ত্রুটি-অপূর্ণতা আছে। অনেক কথা পরে আবিষ্কৃত হয়েছে। কিন্তু গুরুত্বপূর্ণ হ'ল লেখকের দুটি অভ্রান্ত পর্যবেক্ষণ —

> ১. নাট্যশালার বিকাশের সঙ্গে নাট্যসাহিত্যের উন্নতি জড়িত। নাটকীয় রুচি নাট্যশালাদ্বারা নিয়ন্ত্রিত। যে দেশে সে-রুচি অমার্জিত সেখানে নাট্যসাহিত্যের দুর্দশা ঘটতে বাধ্য। বাংলা নাটক প্রসঙ্গে পরবর্তী অধ্যায়ে লেখক একথা প্রমাণও করেছেন।
>
> ২. বাংলা সাহিত্যের ভাণ্ডারে 'নাটক' অংশটির তুলনা-মূলক অতি দুর্বলতা। 'যাঁহারা বাঙ্গলা সাহিত্যের উন্নতি ও পুষ্টি কামনা করিয়া থাকেন, তাঁহাদের অনেকেরই মতে বর্তমান বাঙ্গালা নাট্যসাহিত্যের আলোচনা একটু বিশেষ-ভাবে কড়া হাতে করা আবশ্যক হইতেছে ; কারণ বাঙ্গালা সাহিত্যের এই অংশে আবর্জনার পরিমাণ বড় বেশী হইয়া পড়িয়াছে।'

বাংলা মঞ্চের সংখ্যাবৃদ্ধি, পেশাদারী রঙ্গমঞ্চগুলির মধ্যে প্রতিযোগিতা, নিয়মিত অভিনয়, নতুনত্বসৃষ্টির তাগিদ এই সব মিলে নাটকরচনার প্রাচুর্য

ঘটিয়েছে এই কালসীমায়। জনমনে প্রভাব বেড়েছে তার। যার জন্য সাহিত্যের অনেক বিশেষজ্ঞ ঐতিহাসিক বাংলা নাট্যধারায় একে গৌরবের কাল বলে অভিহিত করেছেন। দেখা যাচ্ছে সমকালীন লেখক ধনঞ্জয় এ-বিষয়ে মোহমুক্ত ছিলেন। প্রকৃতপক্ষে অনেক নাটক এই পর্বে লেখা হয়েছে এবং তার অনেকগুলিকেই আবর্জনা বলে ধিক্কার দিয়েছেন ধনঞ্জয় মুখোপাধ্যায়।

'পুস্তক নির্বাচন'-এর আলোচনা করতে গিয়ে লেখক দর্শক-রুচির দোহাই পাঁরার প্রবণতাকে একেবারে নস্যাৎ করেছেন। দর্শকদের রুচি নাট্যশালা ও নাট্যকারেরা মিলে তৈরি করে থাকেন। তাই বদলাতেও পারেন। কিন্তু সে চেষ্টা দূরের কথা, মঞ্চ সংশ্লিষ্ট নাট্যকারেরাই ক্রমিক চেষ্টায় সেই রুচিকে অমার্জিত স্থূল ও লঘু করে তুলেছেন।

এই সময়ের নাটকগুলির প্রধান বৈশিষ্ট্য বিষয়ে ধনঞ্জয়বাবুর বক্তব্যের সার—

১. অতি মাত্রায় অনুকরণ প্রবণতা। কোনো নাটকের কোনো প্রসঙ্গ চরিত্রপরিকল্পনা, কোনো ঢঙের দৃশ্যবিশেষ জনপ্রিয় হ'লে বা জনপ্রিয় হয়েছে বলে নাট্যকার ও মঞ্চাধ্যক্ষ মনে করলে তার অনুকরণ ও পুনরাবৃত্তি।

২. নিম্ন রুচির সংলাপ, আচরণ, গানের সংযোজন ঘটিয়ে বিশেষ শ্রেণীর দর্শকের মনোরঞ্জন-সাধন।

৩. নাটকে নৃত্যগীতের বাহুল্য। প্রসঙ্গের সঙ্গে, রসের সঙ্গে কোনো যোগ বা সঙ্গতি আছে কিনা সে বিষয়ে চিন্তামাত্র না করা।

৪. ভাব গম্ভীর রচনা ও গাঢ় নাট্য রসের প্রতি অনাগ্রহ। এ জাতীয় গ্রন্থের সংখ্যাল্পতা।

৫. শুধু 'মজা' করার উদ্দেশ্যে চরিত্রপরিকল্পনায় স্বাভাবিকতা ও সঙ্গতি বর্জন। শুধু দর্শক মনোরঞ্জনের জন্য অবান্তর দৃশ্য বা দৃশ্যাংশ যোজনা।

৬. রচনায় বিপরীত রসের সমাবেশ ঘটানো। লেখকের ভাষায় 'সংস্কৃত সাহিত্যে নাটকের রসবিচার-স্থলে লিখিত আছে, করুণ রসের বিরোধী হাস্যরস, আর শান্ত রসের বিরোধী ভয়ানক রস। এখনকার নাটককারেরা একথাটার প্রতি মোটেই লক্ষ্য রাখেন না।… কাব্যের আস্থায়ী রসের সহিত সঞ্চারী রসের বিরোধ না ঘটে, ইহাই নির্দেশ করা অলঙ্কার-শাস্ত্রের ঐ বিধানের ফলিতার্থ।'

৭. রিলিফের নাম করে গম্ভীর ভাবের ক্রমরক্ষা না করার অতি-প্রকট প্রবণতা।

হাস্যরসের বাড়াবাড়ি নিয়ে লেখকের তীব্র মন্তব্য সমকালের নাটকে প্রকাশিত অতি স্থূল, অপ্রয়োজনীয়, বুদ্ধিবৃত্তির সঙ্গে নিঃসম্পর্ক হাস্যর কথা মনে রেখেই বুঝতে হবে।

ধনঞ্জয় মুখোপাধ্যায়ের এই বস্তুনিষ্ঠ পর্যবেক্ষণ, সেকালের নাটকের মুখ্য ব্যাধি গুলিকে যথাযথ নির্দেশ করেছে।

প্রধান নাট্যকারদের মধ্যে গিরিশচন্দ্রের কথাই সব চেয়ে বেশি উল্লেখ করা হয়েছে। গিরিশবাবুর নাটক সম্পর্কে উপরে উল্লিখিত প্রায় সব ত্রুটিগুলির কথা তীব্রভাবে লেখক উদাহরণ সহ দেখিয়েছেন। এমন কি এর অনেকগুলি দোষাবহ প্রবণতার উৎসরূপে সমকালীন নাটক ও মঞ্চের সর্বাধিক প্রভাবশীল ব্যক্তিত্ব হিসেবে তাঁকে তিনি দায়ীও করেছেন। তাঁর 'পূর্ণচন্দ্র,' 'জনা' 'প্রফুল্ল', 'বলিদান', 'হারানিধি', 'সিরাজদ্দৌলা' প্রভৃতি নাটক থেকে এই বক্তব্যের সমর্থক উদাহরণ দেওয়া হয়েছে। যদিও 'প্রফুল্ল' 'বলিদান' 'হারানিধি'কে তিনি ঘটনা বৈচিত্র্যে পূর্ণ এবং মর্মস্পর্শী বলেছেন, 'সিরাজউদ্দৌলা'-'বলিদান'-প্রফুল্ল'কে বলেছেন মনোজ্ঞ নাটক, সিরাজউদ্দৌলাকে আর একবার বলেছেন উচ্চাঙ্গের নাটক, কিন্তু এদের মধ্যেও অতি মাত্রার গ্রাম্যকল্পনা, অকারণ অনুকরণপ্রিয়তা, স্থূল রুচির সঙ্গীত সমাবেশ, অপ্রয়োজনীয় দৃশ্যযোজনা, চরিত্র-সঙ্গতির অভাব প্রভৃতি লক্ষ্য করেছেন। দীনবন্ধুর ব্যর্থ অনুকরণের জন্য গিরিশচন্দ্রকে তিনি নিন্দা করেছেন।

দেখা যায় লেখক এই সব নাটকের ক্ষেত্রে একটু দ্বিধাগ্রস্ত ছিলেন। ভাবগাঢ় নাটকের একান্ত অভাবের মধ্যে এদের আংশিক গাম্ভীর্য তাঁকে উৎসাহী করে থাকবে। আর একথাও মেনে নিতে হয় আধুনিক কালেও তীক্ষ্ণধী পাঠক বলবেন সিরাজদ্দৌলা-প্রফুল্লতেই মাত্র গিরিশচন্দ্র বহুতর ত্রুটি সত্ত্বেও স্বল্প সাফল্য লাভ করেছিলেন। ধনঞ্জয় বাবু জনা পূর্ণচন্দ্র প্রভৃতি ভক্তিমূলক নাটক সম্বন্ধে আগ্রহ দেখান নি। অথচ এদের জনপ্রিয়তা সেকালে ছিল তুঙ্গে, একালেও ভক্তিব্যাকুল সমালোচক এদের প্রশংসায় পঞ্চমুখ। যুক্তিবোধনাশী, উচ্ছ্বাসতরল, মধ্যযুগসুলভ ভক্তিরস বাংলা নাটকের যতটা ক্ষতি করেছিল এবং যতটা স্তুতিলাভ করেছিল এমন আর কিছু নয়। এই ঢেউয়ের উপরে ধনঞ্জয়ের বিচারবুদ্ধি মাথা তুলে রাখতে পেরেছিল এটা কম কৃতিত্বের কথা নয়।

—ক্ষেত্র গুপ্ত

## আলোচনা—দুই

### নাট্য প্রয়োগ বিষয়ক গ্রন্থ হিসেবে 'বঙ্গীয় নাট্যশালা'

'বঙ্গীয় নাট্যশালা' গ্রন্থে ধনঞ্জয় মুখোপাধ্যায় যেসব নাটক নিয়ে আলোচনা করেছেন তাদের অভিনয় হয়েছিল ১৮৭৪ খ্রীষ্টাব্দ থেকে ১৯১০ খ্রীষ্টাব্দের মধ্যে। অবশ্য প্রসঙ্গত ১৮৭৪-য়ের পূর্ববর্তী কিছু নাটক ও নাট্য-প্রযোজনা নিয়ে ইতস্তত মন্তব্যও রয়েছে। কিন্তু লেখক প্রধানতঃ সাধারণ রঙ্গালয় স্থাপিত হবার পর থেকে যে নাটকগুলো জনপ্রিয়তা পেয়েছিল তাদের মধ্যেই আলোচনা সীমাবদ্ধ রেখেছেন। এর মধ্যেও আবার নাট্যকার হিসেবে গিরিশচন্দ্রের আবির্ভাব কাল থেকে বিশ শতাব্দীর প্রথম দশক পর্যন্ত অভিনীত নাটকগুলো মনোযোগ পেয়েছে বেশী।

সাধারণ রঙ্গালয় স্থাপিত হবার ফলে নাটক রচনা ও প্রযোজনার ক্ষেত্রে কিছু গুণগত পরিবর্তন এসেছিল। লেখক সে বিষয়ে সচেতন থেকে নাট্য প্রযোজনার একটি সামগ্রিক চেহারা ধরতে চেয়েছিলেন। আলোচ্য যুগটি নানা কারণে নাট্য সাহিত্যের ইতিহাসে গুরুত্ব পেয়ে থাকে। গিরিশচন্দ্র এযুগের অবিসংবাদী অধিনায়ক। শ্রেষ্ঠতম বাঙালী নাট্যকার ও অভিনেতার মর্যাদা তিনি পেয়েছিলেন। তাই এযুগের নাট্য প্রযোজনা নিয়ে আলোচনা করতে গিয়ে লেখক স্বভাবতই গিরিশচন্দ্রকে গুরুত্ব দিয়েছেন সবচাইতে বেশী। কাজেই এযুগের নাট্য প্রযোজনার একটি প্রামাণ্য দলিল হিসেবে বইটির গুরুত্ব রয়েছে।

নাট্য প্রযোজনার প্রধান উপাদান হিসেবে লেখক চারটি বিষয়কে নির্দেশ করেছেন—'পুস্তক নির্বাচন, অভিনয় শিক্ষা, পোষাক পরিচ্ছদ ও দৃশ্যপটাদি'। অবশ্য 'অন্যান্য কতকগুলি প্রয়োজনীয় বিষয়'-ও তিনি ভোলেন নি। এগুলো হল নাচ, গান, অভিনেতৃবর্গ, অভিনয়ের সময়, দর্শক ও সমালোচক। এসব বিষয় নিয়েও যথাযোগ্য আলোচনা হয়েছে।

এখানে একটি কথা মনে রাখা যেতে পারে। নাট্য প্রযোজনা সম্পর্কে আমাদের দেশে বর্তমানে যে ধারণা রয়েছে, গিরিশযুগে তা ছিল না। নাট্য প্রযোজনায় পরিচালক বা প্রয়োগকর্তার ভূমিকা এবং সামগ্রিক পরিকল্পনার গুরুত্ব আজকাল সকলেই স্বীকার করে থাকেন। এধরনের প্রয়োগকর্তা ও

পরিকল্পনা গিরিশযুগে ছিল না। থাকা সম্ভবও ছিল না। কেন না নাট্য প্রযোজনায় প্রয়োগ কর্তার প্রয়োজনীয়তার কথা ইয়োরোপেও স্বীকৃত হতে সুরু করেছে উনিশ শতকের শেষদিক থেকে। বাঙলার সাধারণ রঙ্গালয়ে এ বিষয়গুলো মনোযোগ পেয়েছে শিশিরকুমার ভাদুড়ীর সময় থেকে। বাঙলা সাধারণ রঙ্গালয়ে শিশিরকুমারই প্রথম প্রয়োগকর্তা। অবশ্য নাট্য প্রযোজনায় প্রয়োগ কর্তার গুরুত্ব আচার্য ভরতের 'নাটশাস্ত্রে' উল্লিখিত হয়েছে। ভরতমুনি প্রয়োগ কর্তার বিবিধ গুণাবলীর বিবরণ দিয়েছেন এবং বিভিন্ন ধরণের প্রয়োগ নিয়েও অনুপুঙ্খ আলোচনা করেছেন [ নাট্যশাস্ত্র ৩৫ অধ্যায় দ্রষ্টব্য ]।

গিরিশযুগে প্রযোজনার ভার নিতেন একজন নাট্য শিক্ষক। তিনি মূলতঃ অভিনয়ের মহলায় তত্ত্বাবধান করতেন। নাট্য প্রযোজনার অন্যান্য বিষয় নিয়ে তিনি ততটা মাথা ঘামাতেন না। মঞ্চসজ্জা, দৃশ্যপট, পোষাক-পরিচ্ছদ, নাচ-গান প্রভৃতি বিষয়ের প্রতি ভিন্ন ভিন্ন ব্যক্তি লক্ষ্য রাখতেন। অবশ্য তাঁরা হয়ত প্রয়োজনে নাট্য শিক্ষকের সঙ্গে আলোচনা করতেন, কিন্তু মূলত তারা মঞ্চের স্বত্বাধিকারীর দ্বারা নিয়ন্ত্রিত হতেন। কতটা পয়সা খরচ করা হবে, দর্শকরা কি চান—কত পয়সা উশুল হবে—প্রধানত এ সব চিন্তাই নাটক মঞ্চস্থ করার সময় করা হত।

এসব কারণে স্বভাবতই নাট্য প্রযোজনায় অভিনয়ের প্রতি গুরুত্ব দেওয়া হত বেশী। আমাদের আলোচ্য পর্ব সর্বাংশে অভিনয়ের যুগ। এ যুগে যত বড় বড় অভিনেতা একটি নির্দিষ্ট সময় সীমার মধ্যে আবির্ভূত হয়েছেন, সম্ভবত পরবর্তী কোন যুগে তেমন আর ঘটে নি। প্রযোজনায় অভিনয় ছাড়াও অন্যান্য বিষয়ে প্রয়োগ কর্তাদের সচেতনতা বেড়েছে পরবর্তীকালে। সাম্প্রতিককালের নাট্য প্রযোজনায় অভিনয় একটি আবশ্যকীয় উপাদান, প্রধানতম নয়।

ধনঞ্জয় মুখোপাধ্যায়ের লেখা পড়ে বোঝা যায়, অভিনয়ের দিকে বেশী নজর দিতে গিয়ে নাট্য প্রযোজনার অন্যান্য বিষয়গুলো কিভাবে অবহেলিত হত। ফলে সামগ্রিকভাবে প্রযোজনাও দুর্বল হয়ে অভিনয়কে প্রত্যাঘাত করত। এতে ক্ষতিগ্রস্ত হত রঙ্গালয়।

আলোচ্য পর্বে নাট্যজগতের প্রধান পুরুষ হিসেবে গিরিশচন্দ্রকে সবচাইতে বেশী সমালোচনা করেছেন লেখক। নাট্য শিক্ষকতার ক্ষেত্রে অর্ধেন্দু শেখরের তুলনায় গিরিশচন্দ্র তত পারদর্শী ছিলেন না, একথা তিনি নির্দ্বিধায় জানিয়েছেন। ধনঞ্জয় মুখোপাধ্যায় যদি অর্ধেন্দু পুত্র ব্যোমকেশ মুস্তফীর ছদ্ম নাম হয় তাহলে এ বিশ্লেষণ পক্ষপাত দুষ্ট মনে হতে পারে। কিন্তু লেখকের মন্তব্য অসমীচিন নয়। কেন না সমকালীন অন্যান্য কিছু প্রখ্যাত অভিনেতা ও অভিনেত্রী নিজেদের অভিজ্ঞতার নিরিখে অর্ধেন্দুশেখরকেই শ্রেষ্ঠতর নাট্যশিক্ষক বলে নির্দেশ করেছেন। এ প্রসঙ্গে বিনোদিনী দাসী ও অপরেশচন্দ্র মুখোপাধ্যায়ের অভিমত স্মরণ করা যেতে পায়। তাছাড়া, father of native stage হিসেবে গিরিশচন্দ্রই রঙ্গালয়ের উৎকর্ষ অপকর্ষের জন্য মূলত দায়ী হবেন, এটাই স্বাভাবিক।

সাধারণ রঙ্গালয়ের সৌভাগ্য, তার সঙ্গে জড়িত কিছু অভিনেতা অভিনেত্রী উত্তরকালে কিছু স্মৃতিচারণ করেছেন। এ সব লেখার মাধ্যমে লেখকদের সমকালীন নাট্যজগৎ সম্পর্কে বহু বিষয় জানা যায়। কিন্তু লেখাগুলো বিবৃতি মূলক হওয়ায় প্রধানত বিশেষ বিশেষ ঘটনা গুরুত্ব পেয়েছে। নাট্য প্রযোজনার সামগ্রিক চেহারা তাতে ততটা পরিষ্কার ফুটে ওঠে নি। ধনঞ্জয় মুখোপাধ্যায়ের লেখা সে অভাব মোচন করেছে। সে হিসেবে 'বঙ্গীয় নাট্যশালা' স্মৃতিচারণ মূলক রচনাগুলোর পরিপূরক বলে গণ্য হতে পারে।

নাট্য প্রয়োগ-বিজ্ঞান বিষয় খুব বেশী বই বাঙলায় লেখা হয়নি। যা-ও বা হয়েছে প্রায় সবই সাম্প্রতিক কালে। প্রয়োগ কলাকে সুষ্ঠু করতে গেলে কোন্ কোন্ বিষয়ের দিকে নজর দেওয়া প্রয়োজন সে সম্পর্কে আধুনিক তাত্ত্বিকেরা ওয়াকিবহাল। ধনঞ্জয় মুখোপাধ্যায় 'রঙ্গীয় নাট্যশালা' প্রয়োগ বিজ্ঞান বিষয়ক গ্রন্থ নয়। তা সত্ত্বেও প্রয়োগকলার প্রধান উপাদান নিয়ে বাঙলায় আলোচনার সূত্র-পাত হয়েছে এই গ্রন্থে। এর অন্তর্গত বিভিন্ন প্রবন্ধ বিশ্লেষণ করে প্রয়োগ বিজ্ঞানের কিছু সাধারণ সূত্র নির্ধারণ করা যেতে পারে। সে সূত্রগুলো আধুনিক তাত্ত্বিকদের কাছেও সমাদরের সঙ্গে গৃহীত হবে সন্দেহ নেই।

—বিষ্ণু বসু